# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত।

( শ্রীম-কথিত )



## প্রথম ভাগ।

"তব কথামৃতম্ তপ্তজীবনম্, কবিভিরীড়িতং কল্মষাপহম্।
শ্রবণমঙ্গলং শ্রীমদাততম্, ভুবি গৃণন্তি যে ভূরিদা জনাঃ।
শ্রীমদ্ভাগবত, গোপীগীতা।

নবম সংস্করণ। শ্রাবণ, ১৩২৮।

---

**Published by**
PRAVAS CHANDRA GUPTA,
13-2, *Gooroo Prosad Chowdry's Lane, Calcutta*

---



PRINTED BY—A. L. SIRCAR, **Kattayani Machine Press.**
**39-1, Shibnarayan Das's Lane, Calcutta.**

**Swami Vivekananda to 'M.'** ( 7th Feb. 1889.

Thanks ! 100, 000 Master ! You have hit Ramkristo in the right point.

Few alas, few understand him !!

* ANTPORE. }
২৬শে মাঘ 1889. } NARENDRA NATH.

My heart leaps in joy—and it is a wonder that I do not go mad when I find any body thoroughly launched into the midst of the doctrine which is to shower peace on Earth hereafter.

October 1897, c/o Hansaraj, Rawalpindi,—

"Dear M., *Cest bon mon ami*—Now you are doing just the thing. Come out man No sleeping all life Time is flying. Bravo, that is the way.

"Many many thanks for your publication. Only I am afraid it will not pay its way in a pamphlet form ** Never mind—pay or no pay Let it see the blaze of daylight. You will have many blessings on you and many more curses—but বৈসাহি সদ্ কাল বনতা সাহেব ( that is always the way of the world, Sir ) This is the time Vivekananda."

Dehra Dun, 24th November, 1897 'My dear M, many many thanks for your second leaflet It is indeed wonderful. The move is quite original and never was the life of a great teacher brought before the public untarnished by the writer's mind as you are doing The language also is beyond all praise—so fresh, so pointed and withal so plain and easy. I cannot express in adequate terms how I have enjoyed them I am really in a transport when I read them. Strange, isn't it ? Our Teacher and Lord was so original and each one of us will have to be original or nothing. I now understand why none of us attempted his life before. It has been reserved for you—this great work. He is with you evidently With love and namaskar, yours in the Lord,

Vivekananda

P. S Socratic dialogues are Plato all over. You are entirely hidden. Moreover the dramatic part is infinitely beautiful. Every body likes it, here or in the west."

**Vivekananda.**

---

* Antpore is a village in the Hugly district,—the birthplace of Premananda. The Swamiji and many of his fellow disciples were at this time staying as guests at the house of Swami Premananda (Baburam )

## শ্রীশ্রীগুরুদেব—শ্রীপাদপদ্মভরসা।

## পূজা ও নিবেদন।

—:০:—

নিরঞ্জনং নিত্যমনন্তরূপম্, ভক্তানুকম্পাধৃতবিগ্রহং বৈ।
ঈশাবতারং পরমেশমীড্যম্, তং রামকৃষ্ণং শিরসা নমামঃ॥

### শ্রীশ্রীমার পত্র।

বাবাজীবন,

—তাঁহার নিকট যাহা শুনিয়াছিলে সেই কথাই সত্য। ইহাতে তোমার কোন ভয় নাই। এক সময় তিনিই তোমার কাছে ঐ সকল কথা রাখিয়াছিলেন, এক্ষণে আবশ্যকমত তিনিই প্রকাশ করাইতেছেন। ঐ সকল কথা ব্যক্ত না করিলে লোকের চৈতন্য হইবে নাই জানিবে। তোমার নিকট যে সমস্ত তাঁহার কথা আছে তাহা সবই সত্য। আমি একদিন তোমার মুখে শুনিয়া আমার বোধ হইল যে তিনিই ঐ সমস্ত কথা বলিতেছেন। * *

—(৺জয়রামবাটী, ২১শে আষাঢ়, ১৩০৪)।

মা, ঠাকুরের জন্ম মহোৎসব উপস্থিত। এ আনন্দের দিনে আমাদের এই নৈবেদ্য গ্রহণ করুন। শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত আমাদের এই নূতন নৈবেদ্য।

| | |
|---|---|
| ১লা ফাল্গুন, ১৩০৮। | আশীর্ব্বাদাকাঙ্ক্ষী, আপনার প্রণত অকৃতী সন্তানগণ। |

### প্রথম সংস্করণের উপক্রমণিকা।

ভক্তেরা ঠাকুর শ্রীরামকৃষ্ণকে দিবসের মধ্যে নানা অবস্থায় দেখিতেন। ঠাকুর ঈশ্বরাবেশে কখন একাকী, কখনও বা ভক্তসঙ্গে নানাভাবে থাকিতেন। সেই সকল অবস্থা ও ভাবের কয়েকখানিমাত্র চিত্র শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃতে আপাততঃ সন্নিবেশিত হইল। সেই চিত্রগুলি সূচিপত্রে উল্লিখিত হইয়াছে। অন্তরঙ্গ ভক্ত লইয়া ঠাকুরের আনন্দ; ও বিদ্যাসাগর, কেশব, বঙ্কিম ইত্যাদি অনেক ভক্ত ও পণ্ডিতের সহিত দেখা—এ সমস্ত কথা পর পর খণ্ডে যথাসাধ্য বলিবার ইচ্ছা রহিল ইতি। কলিকাতা ১লা ফাল্গুন, ১৩০৮ সাল।

মা, আজ আবার শ্রীশ্রীঠাকুরের জন্মদিন, ফাল্গুনের শুক্লাদ্বিতীয়া। আজ আবার জন্মোৎসব আরম্ভ হইল। ইতিমধ্যে মা তোমার আশীর্ব্বাদে শ্রীশ্রীরামকৃষ্ণ-কথামৃত প্রথম ভাগের তৃতীয় সংস্করণ, ও দ্বিতীয় ভাগের প্রথম সংস্করণ, প্রকাশিত হইল। মা তুমি জগতের মা; কৃপা করিয়া আশীর্ব্বাদ কর যেন ঠাকুরকে চিন্তা করিয়া দেশে দেশে ও সর্ব্বকালে, তোমার সকল সন্তানদের হৃদয়ে শান্তি ও আনন্দ হয় ও শ্রীপাদপদ্মে শুদ্ধা ভক্তি হয়।

২৪শে ফাল্গুন, ১৩১১। বুধবার, জন্মমহোৎসব। } একান্ত শরণাগত, মা তোমার প্রণত সন্তানগণ।

---

শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত, **চতুর্থ সংস্করণ** প্রকাশিত হইল। ইহাতে বোধ হইতেছে পাঠকসংখ্যা উত্তরোত্তর বাড়িতেছে। ঠাকুর শ্রীরামকৃষ্ণ শ্রীমুখে বলিয়াছেন যে তাঁহাকে চিন্তা করিলেই হইবে, আর কিছু করিতে হইবে না। তিনি জগতের আদর্শ,—তাঁহাকে চিন্তা করাই মুখ্য সাধন। আর সাধন যদি দরকার হয়, তিনিই সমস্ত করাইয়া লইবেন। ইতি

কলিকাতা, কার্ত্তিক সংক্রান্তি, ১৩১৪।

মা, শ্রীশ্রীঠাকুরের জন্মমহোৎসব আবার উপস্থিত। আজ শ্রীশ্রীকথামৃতের **পঞ্চম সংস্করণ** হইল। ইহার ইংরাজি অনুবাদও হইয়াছে। আপনার আশীর্ব্বাদে এখন সমস্ত ভারতবর্ষে, এবং ইউরোপে ও আমেরিকায় তাঁহার অমৃতময়ী কথা প্রচার হইতেছে। মা, আপনি কৃপা করিয়া আশীর্ব্বাদ করুন, যেন, ঠাকুর শ্রীশ্রীরামকৃষ্ণের শ্রীপাদপদ্ম চিন্তা করিয়া লোকের শান্তি, আনন্দ ও অন্তে ঈশ্বর লাভ হয়। ফাল্গুন, শুক্লাদ্বিতীয়া, ১৩১৬। শ্রীজন্মমহোৎসব।

Srijut **Girish Chandra Ghosh** in a letter dated 22nd March 1909 says :—* * 'If my humble opinion go for anything I not only fully endorse the opinion of the great Swamy (Vivekananda) but add in a loud voice that Kathamrita has been my very existence during my protracted illness for the last three years. * * You deserve" the gratitude of the whole human race to the end of days

**Swami Ramkrishnananda** (Sasi Maharaj), Belur math, then of the Madras Math, in a letter dated 27 Oct. 1904 says :—* * You have left whole humanity in debt by publishing these invaluable pages fraught with the best wisdom of the greatest Avatar of God.

# ঠাকুর ও বিবিধ তত্ত্ব।

# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত।

## প্রথমভাগ—ষষ্ঠ সংস্করণের উপক্রমণিকা।

প্রথমভাগের ষষ্ঠ সংস্করণ প্রকাশিত হইল।

দক্ষিণেশ্বর কালীবাড়ী যে বৎসরে ও যে দিনে প্রতিষ্ঠা হয় তাহা রাণী রাসমণির এই উদ্যান ক্রয়ের কওলা হইতে গৃহীত হইল, একথা ১৩১৩ সালের পঞ্চম সংস্করণেই বলা হইয়াছে। ১২৬২ সাল, ১৮ই জ্যৈষ্ঠ বৃহস্পতিবার, স্নানযাত্রার দিন, ৩১শে মে, ১৮৫৫ খ্রীষ্টাব্দ, ১২৫৯ সাল নহে।

এই সংস্করণে সুরেন্দ্রের বাগানের বিবরণ ও পণ্ডিত শশধরের সহিত সাক্ষাৎ বিবরণ যে টুকু বাকি ছিল তাহা দেওয়া হইল।

ঠাকুরের চিত্রখানি ছাড়া আরও কয়েকখানি চিত্র সন্নিবেশিত হইল যথা, রাসমণির কালীবাড়ীর plan, মন্দিরের দৃশ্য—প্রাঙ্গনে ও ভাগীরথীবক্ষে, শম্ভু মল্লিক ও মথুর বাবুর চিত্র, কাশীপুর বাগান ও বলরামের বাটী, বিদ্যাসাগর, কেশব সেন, বিজয় গোস্বামী ও ডাক্তার মহেন্দ্রলালের ছবি, আর ঠাকুরের সময়ে অনেকগুলি ভক্তের চেহারা।

ষষ্ঠ সংস্করণ হওয়াতে বুঝা যায় যে শ্রীঠাকুরের বিষয় অনেকেই চিন্তা করিতেছেন। শ্রীকথামৃতের আবার ইংরাজী, মহারাষ্ট্রী, গুজরাটী অনুবাদ হইয়াছে, হিন্দি হইতেছে, ইহাতে নানা জাতির ভিতরে তাঁহার অমৃতময়ী কথা ছড়াইয়া পড়িতেছে সন্দেহ নাই। ইতি

৺কাশীধাম, ৭ই মাঘ ১৩১৯, শ্রীশ্রীরামকৃষ্ণ অদ্বৈত আশ্রম।

## গ্রন্থকারস্য।

শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত চারি ভাগ প্রকাশিত হইল। শ্রীম—বা "মাষ্টার" বা M ( a son of the Lord and servant ) একই ব্যক্তি। তিনি ঠাকুর শ্রীরামকৃষ্ণের সঙ্গে থাকিয়া যে সকল ব্যাপার নিজের চক্ষে দেখিয়াছেন বা নিজের কর্ণে শুনিয়াছেন তাহাই এই গ্রন্থে বর্ণনা করিতে চেষ্টা করিয়াছেন। অন্য ভক্তদিগের নিকট শুনিয়া লিখেন নাই। গ্রন্থের উপকরণ সমস্তই তাঁহার দৈনন্দিন কাহিনী Diaryতে লিপিবদ্ধ ছিল। যেই দিনে দেখিয়াছেন বা শুনিয়াছেন সেই দিনেই সমস্ত স্মরণ করিয়া Diaryতে লেখা হইয়াছিল। ইতি গ্রন্থকার।

শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত, প্রথমভাগ, সপ্তম সংস্করণ প্রকাশিত হইল। অগ্রহায়ণ সংক্রান্তি ১৩২৪। অষ্টম সংস্করণ, আশ্বিন, ১৩২৫। নবম, ১৩২৮।

# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত।

প্রথম ভাগ। অষ্টাদশ খণ্ড ও পরিশিষ্ট।

বিষয়



শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত, প্রথমভাগ, অষ্টম সংস্করণ, নবম সংস্করণ, ১৩২৮। আশ্বিন, দেবীপক্ষ শ্রীশ্রীদুর্গাপূজা ১৩২৫।

---

## কাশীপুর বাগান।



১। উপরের অর্দ্ধ গোলাকার হলঘরে ঠাকুর থাকিতেন। ২। নীচের তলার ঠিক মাঝখানের পথটি প্রবেশ দ্বার। এই দ্বারদিয়া নীচের হলঘরে যাওয়া যায়—ভক্তেরা বসিতেন। ৩। নীচের হলঘরের উত্তর পূর্ব্ব কোণে শ্রীশ্রীমার ঘর, দক্ষিণ-পশ্চিম কোণে সেবক ভক্তদিগের থাকিবার ঘর। ৪। উদ্যানবাটিকার পূর্ব্বে ও পশ্চিমে বাঁধাঘাট বিশিষ্ট দুইটী পুষ্করিণী। বাটিকার উত্তরে পথ—তাহার উত্তরে রান্নাঘর। ৫। বাটিকার পশ্চিমদিক দিয়া উত্তর দক্ষিণে পথ,—এই পথেরই দক্ষিণ প্রান্তে ১৮৮৬, ১লা জানুয়ারী দিবসে সমাবিষ্ট হইয়া ঠাকুর অনেক ভক্তদের কৃপা করেন।

## বলরামের বাটী।



দোতলার বারাণ্ডার নীচে ঠিক মাঝখানে বাটীর প্রবেশদ্বার। এই দ্বারের সম্মুখে ঠাকুরের গাড়ী আসিয়া দাঁড়াইত। এই দ্বারের ঠিক উপরে বাটীর পূর্ব্বপ্রান্ত পর্য্যন্ত বৈঠকখানা। ঠাকুর শ্রীরামকৃষ্ণ আসিয়া ভক্তসঙ্গে বসিতেন। এই ঘরের পশ্চিমে ছোট ঘর—এখানেও ঠাকুর ভক্ত সঙ্গে বসিতেন ও রাত্রে থাকিলে কখন কখনও শয়ন করিতেন। এই দুই ঘরের আবার উত্তরে দীর্ঘ বারাণ্ডা। রথের সময় ঠাকুর ভক্তসঙ্গে এই বারাণ্ডায় সঙ্কীর্ত্তন ও নৃত্য করিয়াছিলেন।



১ম চিত্র--মা কালীর মন্দিরের দক্ষিণে নাটমন্দির, উত্তরে ৺রাধাকান্তের মন্দির।

২য় চিত্র—চাঁদণীর উভয় পার্শ্বে ছয়টী করিয়া শিবমন্দির। উত্তরের শেষ মন্দিরের উত্তরে শ্রীশ্রীঠাকুরের ঘর। চাঁদণী ও শিবমন্দিরের পশ্চিমে পুষ্পোদ্যান। চাদণীর সম্মুখে বাঁধাঘাট।

# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত।

## প্রথম ভাগ-উপক্রমণিকা।

### ঠাকুর শ্রীরামকৃষ্ণের সংক্ষিপ্ত চরিতামৃত।

শ্রীবামকৃষ্ণেব জন্ম—পিত ক্ষুদিবাম ও মা চন্দ্রমণি—পাঠশালা—৺বঘু সেবা—সাধুসঙ্গ ও পুবাণ শ্রবণ—অদ্ভুত জ্যোতিঃ দর্শন—কলিকাতায আগমন ও দক্ষিণেশ্বব কালীবাড়ীতে অদ্ভুত 'ঈশ্ববীব' রূপ দর্শন—ঠাকুব উন্মাদবৎ—কালী-বাড়ীতে সাধুসঙ্গ তোতাপুবী ও ঠাকুবেব বেদান্ত শ্রবণ—তন্ত্রোক্ত ও পুবাণোক্ত সাধন—ঠাকুবেব জগন্মাতাব সহিত কথাবার্ত্তা—তীর্থদর্শন—ঠাকুবেব অন্তবঙ্গ—ঠাকুব ও ভক্তগণ—ঠাকুব ও ব্রাহ্মসমাজ হিন্দু, খৃষ্টান, মুসলমান ইত্যাদি সর্ব্বধর্ম্ম-সমন্বয—ঠাকুবেব স্ত্রীলোক ভক্ত—ভক্ত পবিবাব।

ঠাকুব শ্রীবামকৃষ্ণ হুগলী জিলাব অন্তঃপাতী কামাবপুকুব গ্রামে এক সদ্‌ব্রাহ্মণেব ঘবে ফাল্গুনেব শুক্লা দ্বিতীয়া তিথিতে জন্মগ্রহণ কবেন। কামাবপুকুব গ্রাম জাহানাবাদ (আবামবাগ) হইতে চার ক্রোশ পশ্চিমে, আব বর্দ্ধমান হইতে ১২।১৩ ক্রোশ দক্ষিণে।

ঠাকুব শ্রীবামকৃষ্ণেব জন্মদিন সম্বন্ধে মত ভেদ আছে।—

অম্বিকা আচার্য্যেব কুষ্ঠী।—এই কুষ্ঠী ঠাকুবেব অসুখেব সময় প্রস্তুত কবা হয, ৩বা কার্ত্তিক ১২৮৬, ইংবাজী ১৮৭৯-৮০। উহাতে জন্মদিন লেখা আছে ১৭৫৬, ১০ই ফাল্গুন, বুধবাব, শুক্লা দ্বিতীয়া, পূর্ব্বভাদ্রপদ নক্ষত্র। তাহাব গণনা ১৭৫৬।১০।৯।৫৯।১২।

ক্ষেত্রনাথ ভট্টেব ১৩০০ সালে গণনা, ১৭৫৪।১০।৯।০।১২। এ মতে ১৭৫৪, ১০ই ফাল্গুন, বুধবাব, শুক্লা দ্বিতীয়া পূর্ব্বভাদ্রপদ, সব মিলে। ১২৩৯ সাল, ২০এ ফেব্রুযাবি ১৮৩৩। লগ্নে রবি চন্দ্র বুধেব যোগ।* কুম্ভবাশি। বৃহস্পতি শুক্রেব যোগহেতু 'সম্প্রদায়েব প্রভু হইবেন'।

নাবাযণ জ্যোতিভূষণেব নূতন কুষ্ঠী (মঠে প্রস্তুত)। এ গণনা অনু-সাবে ১২৪২ সাল, ৬ই ফাল্গুন, বুধবাব ১৮৩৬, ১৭ই ফেব্রু, ভোর

* লগ্নে ববিচন্দ্র বধেব যোগ' - শ্রীকথামৃত ৪র্থ ভাগ, ২৩-খণ্ড।

রাত্রি ৪ঠা, ফাল্গুন শুক্লা দ্বিতীয়া, ত্রিগ্রহের যোগ, নক্ষত্র—সব মিলে। কেবল কুষ্ঠিকা আচার্য্যের লিখিত ১০ই ফাল্গুন হয় না। ১৭৫৭। ১০।৫।৫৯।২৮।২১।

ঠাকুর মানব শরীরে ৫১।৫২ বৎসরকাল ছিলেন।

ঠাকুরের পিতা ৺ক্ষুদিরাম চট্টোপাধ্যায় অতি নিষ্ঠাবান্ ও পরম ভক্ত ছিলেন। মা ৺চন্দ্রমণি দেবী সরলতা ও দয়ার প্রতিমূর্ত্তি ছিলেন। পূর্ব্বে তাঁহাদের দেরে্ নামক গ্রামে বাস ছিল। কামারপুকুর হইতে দেড় ক্রোশ দূরে। সেই গ্রামস্থ জমিদারের হইয়া মোকদ্দমায় ক্ষুদিরাম সাক্ষ্য দেন নাই। পরে স্বজন লইয়া কামারপুকুরে আসিয়া বাস করেন।

ঠাকুর শ্রীরামকৃষ্ণের ছেলেবেলার নাম গদাধর। পাঠশালে সামান্য লেখা পড়া শিখিবার পর, বাড়ীতে থাকিয়া ৺রঘুবীরের বিগ্রহ সেবা করিতেন। নিজে ফুল তুলিয়া আনিয়া নিত্যপূজা করিতেন। পাঠশালে 'শুভঙ্করী ধাধাঁ। লাগ্‌তো'।

নিজে গান গাহিতে পারিতেন—অতিশয় সুকণ্ঠ। যাত্রা শুনিয়া প্রায় অধিকাংশ গান গাহিয়া দিতে পারিতেন। বাল্যকালাবধি সদানন্দ। পাড়ার আবালবৃদ্ধবনিতা সকলেই তাঁহাকে ভালবাসিতেন।

বাড়ীর পাশে লাহাদের বাড়ী, সেখানে অতিথিশালা—সর্ব্বদা সাধুদের যাতায়াত ছিল। গদাধর সেখানে সাধুদের সঙ্গ ও তাঁহাদের সেবা করিতেন। কথকেরা যখন পুরাণ পাঠ করিতেন, তখন নিবিষ্ট মনে সমস্ত শুনিতেন। এইরূপে রামায়ণ, মহাভারত, শ্রীমদ্‌ভাগবত কথা, সমস্ত হৃদয়ঙ্গম করিলেন।

এক দিন মাঠ দিয়া বাড়ীর নিকটবর্ত্তী গ্রাম আনুড়ে যাইতেছিলেন। তখন ১১ বৎসর বয়স। ঠাকুর নিজ মুখে বলিয়াছেন, হঠাৎ তিনি অদ্ভুত জ্যোতিঃ দর্শন করিয়া বাহ্যশূন্য হয়েন। লোকেরা বলিল মূর্চ্ছা—ঠাকুরের ভাবসমাধি হইয়াছিল।

ক্ষুদিরামের মৃত্যুর পর, ঠাকুর জ্যেষ্ঠভ্রাতার সঙ্গে কলিকাতায় আসিলেন। তখন তাঁহার বয়স ১৭।১৮ হইবে। কলিকাতায় কিছুদিন নাথের বাগানে, কিছুদিন ঝামাপুকুরে গোবিন্দ চাটুয্যের বাড়ীতে,

থাকিয়া পূজা করিয়া বেড়াইতেন। এই সূত্রে ঝামাপুকুরের মিত্রদের বাড়ীতে, কিছু দিন পূজা করিয়াছিলেন।

রাণী রাসমণি, কলিকাতা হইতে আড়াই ক্রোশ দূরে,দক্ষিণেশ্বরে কালীবাড়ী স্থাপন করিলেন। ১২৬২ সাল ১৮ই জ্যৈষ্ঠ, বৃহস্পতিবার, স্নানযাত্রার দিন (ইংরাজি ৩১শে মে ১৮৫৫ খ্রীষ্টাব্দ)*। ঠাকুর শ্রীরামকৃষ্ণের জ্যেষ্ঠ ভ্রাতা পণ্ডিত রামকুমার কালীবাড়ীর প্রথম পূজারি নিযুক্ত হইলেন। ঠাকুরও মাঝে মাঝে কলিকাতা হইতে আসিতেন ও কিছুদিন পরে ১২৬৩ সালে নিজে পূজাকার্য্যে নিযুক্ত হইলেন। তখন তাঁহার বয়স ২১।২২ হইবে। মধ্যমভ্রাতা রামেশ্বর ও মাঝে মাঝে কালীবাড়ীতে পূজা করিতেন। তাঁহার দুই পুত্র শ্রীযুক্ত রামলাল ও শ্রীযুক্ত শিবরাম ও এক কন্যা শ্রীমতী লক্ষ্মী দেবী।

কয়েকদিন পূজা করিতে করিতেই শ্রীরামকৃষ্ণের মনের অবস্থা আর এক রকম হইল। সর্ব্বদাই বিমনা ও ঠাকুর প্রতিমার কাছে বসিয়া থাকেন। [৪র্থ সং দ্বিতীয় ভাগে 'রাসমণীর বরাদ্দ' দ্রষ্টব্য।

আত্মীয়েরা এই সময় তাঁহার বিবাহ দিলেন—ভাবিলেন, বিবাহ হইলে হয়তো অবস্থান্তর হইতে পারে। কামারপুকুর হইতে দুই ক্রোশ দূরে জয়রামবাটী গ্রামস্থ ৺রামচন্দ্র মুখোপাধ্যায়ের কন্যা শ্রীশ্রীশারদামণি দেবীর সঙ্গে বিবাহ হইল, ১২৬৬ সালে ১৮৫৯ সাল। ঠাকুরের বয়স ২২।২৩, শ্রীশ্রীমার ছয় বৎসর। (১২৬০ সালে পৌষে)

বিবাহের পর দক্ষিণেশ্বর কালীমন্দিরে ঠাকুর শ্রীরামকৃষ্ণ ফিরিয়া আসিবার কিছু দিন পর তাঁহার একবারে অবস্থান্তর হইল। কালী বিগ্রহ পূজা করিতে করিতে কি অদ্ভুত ঈশ্বরীয়রূপ দর্শন করিতে লাগিলেন। আরতি করেন, আরতি আর শেষ হয় না। পূজা করিতে বসেন,পূজা শেষ হয় না ;হয়তো আপনার মাথায় ফুল দিতে থাকেন! পূজা আর করিতে পারিলেন না—উন্মাদের ন্যায় বিচরণ করিতে

* এ সমস্ত রাণি রাসমণির কালীবাড়ীর বিক্রি কওলা হইতে লওয়া হইয়াছে।

Deed of Conveyance ; "Date of purchase of the Temple grounds 6th September 1847 , Date of Registration 27th August 1861 ; price of the Dinajpur Zemindary which supports the Temple Rs 2,26,000."

লাগিলেন। রাণী রাসমণির জামাতা মথুর তাঁহাকে মহাপুরুষ বোধে সেবা করিতে লাগিলেন ও অন্য ব্রাহ্মণ দ্বারা মা কালীর পূজার বন্দোবস্ত করিয়া দিলেন। ঠাকুরের ভাগিনেয় শ্রীযুক্ত হৃদয় মুখোপাধ্যায়ের উপর মথুরবাবু এই পূজার,ও ঠাকুর শ্রীরামকৃষ্ণের সেবার, ভার দিলেন।

ঠাকুর আর পূজাও করিলেন না,সংসারও করিলেন না,—বিবাহ নামমাত্র হইল। নিশিদিন মা মা! কখন জড়বৎ,কাষ্ঠপুত্তলিকার ন্যায়, কখনও উন্মাদবৎ বিচরণ করেন! কখনও বালকের ন্যায়। কামিনী-কাঞ্চনাসক্ত বিষয়ীদের দেখিয়া লুকাইতেন। ঈশ্বরীয় লোক ও ঈশ্বরীয় কথা বই আর কিছু ভালবাসেন না। সর্ব্বদাই মা মা।

কালীবাড়ীতে সদাব্রত ছিল (এখনও আছে)—সাধু সন্ন্যাসীরা সর্ব্বদা আসিতেন। তোতাপুরী এগার মাস থাকিয়া ঠাকুরকে বেদান্ত শুনাইলেন; একটু শুনাইতে শুনাইতে তোতা দেখিলেন, ঠাকুরের নির্ব্বিকল্প সমাধি হইয়া থাকে। সম্ভবতঃ ১৮৬৬খ্রীঃ।

ব্রাহ্মণী পূর্ব্বেই, ১৮৫৯, আসিয়াছেন, তিনি তন্ত্রোক্ত অনেক সাধন করাইলেন ও ঠাকুরকে শ্রীগৌরাঙ্গ জ্ঞানে শ্রীচরিতামৃতাদি বৈষ্ণব গ্রন্থ শুনাইলেন। তোতার কাছে ঠাকুর বেদান্ত শ্রবণ করিতেছেন দেখিয়া ব্রাহ্মণী তাঁহাকে সাবধান করিয়া দিতেন ও বলিতেন —'বাবা বেদান্ত শুনো না,—ওতে ভাব ভক্তি সব ক'মে যাবে।'

বৈষ্ণবপণ্ডিত বৈষ্ণবচরণও সর্ব্বদা আসিতেন। তিনিই ঠাকুরকে কলুটোলায় চৈতন্য সভায় লইয়া যান। এই সভাতে ঠাকুর শ্রীরামকৃষ্ণ ভাবাবিষ্ট হইয়া শ্রীচৈতন্যদেবের আসনে গিয়া উপবিষ্ট হইয়াছিলেন। বৈষ্ণবচরণ চৈতন্যসভার সভাপতি ছিলেন।

বৈষ্ণবচরণ মথুরকে বলিয়াছিলেন, এ উন্মাদ সামান্য নহে,—প্রেমোন্মাদ। ইনি ঈশ্বরের জন্য পাগল! ব্রাহ্মণী ও বৈষ্ণবচরণ দেখিলেন ঠাকুরের মহাভাবের অবস্থা! চৈতন্যদেবের ন্যায় কখনও অন্তর্দ্দশা,(তখন জড়বৎ,সমাধিস্থ); কখন অর্দ্ধবাহ্য, কখনও বা বাহ্যদশা!

ঠাকুর মা মা করিয়া কাঁদিতেন—সর্ব্বদা মার সঙ্গে কথা কহিতেন মার কাছে উপদেশ লইতেন। বলিতেন, 'মা তোর কথা কেবল

শুন্‌বো, আমি শাস্ত্রও জানি না, পণ্ডিতও জানি না। তুই বুঝাবি তবে বিশ্বাস করবো।' ঠাকুর জানিতেন ও বলিতেন, যিনি পরব্রহ্ম, অখণ্ড সচ্চিদানন্দ, তিনিই মা।

ঠাকুরকে জগন্মাতা বলিয়াছিলেন, 'তুই আর আমি এক! তুই ভক্তি নিয়ে থাক্‌—জীবের মঙ্গলের জন্য। ভক্তেরা সকলে আস্‌বে। তোর তখন কেবল বিষয়ীদের দেখ্‌তে হবে না, অনেক শুদ্ধ কামনা-শূন্য ভক্ত আছে, তারা আস্‌বে।' ঠাকুরবাড়ীতে আরতির সময় যখন কাঁসর ঘণ্টা বাজিত, তখন শ্রীরামকৃষ্ণ কুঠীতে গিয়া উচ্চৈঃ-স্বরে ডাকিতেন,"ওরে ভক্তেরা,তোরা কোথায় কে আছিস্‌ শীঘ্র আয়।

মাতা চন্দ্রমণি দেবীকে ঠাকুর জগজ্জননীর রূপান্তর জ্ঞান করিতেন ও সেই ভাবে পূজা করিতেন। জ্যেষ্ঠ ভ্রাতা রামকুমারের স্বর্গলাভের পর মাতা পুত্রশোকে কাতরা হইয়াছিলেন, তিন চার বৎসরের মধ্যে তাঁহাকে কালীবাড়ীতে আনাইয়া নিজের কাছে রাখাইয়া দিয়াছিলেন ও প্রত্যহ দর্শন,পদধূলি গ্রহণ ও 'মা কেমন আছ' জিজ্ঞাসা করিতেন।

ঠাকুর দুইবার তীর্থে গমন করেন। প্রথমবার মাকে সঙ্গে করিয়া লইয়া যান, সঙ্গে শ্রীযুত রাম চাটুয্যে ও মথুর বাবুর কয়েকটী পুত্র। তখন সবে কাশীর রেল খুলিযাছে। তাঁহার অবস্থান্তরের ৫।৬ বৎসরের মধ্যে। তখন অহর্নিশি প্রায়ই সমাধিস্থ বা ভাবে গর্গর মাতোযারা! এবার বৈদ্যনাথ দর্শনান্তর ৺কাশীধাম ও প্রয়াগ দর্শন হইয়াছিল। ১৮৬৩ খ্রীঃ।

দ্বিতীয়বার তীর্থ গমন ইহার ৫ বৎসর পরে, ইংরাজী জানুয়ারী ১৮৬৮ খ্রীঃ। মথুরবাবু ও তাঁহার স্ত্রী জগদম্বা দাসীর সঙ্গে। ভাগিনেয় হৃদয় এবার সঙ্গে ছিলেন। এ যাত্রায় ৺কাশীধাম,প্রয়াগ, শ্রীবৃন্দাবন দর্শন করেন।কাশীতে মণিকর্ণিকায় সমাধিস্থ হইয়া বিশ্বনাথের গম্ভীর চিন্ময়রূপ দর্শন করেন—মুমূর্ষুদিগের কর্ণে তারকব্রহ্ম নাম দিতেছেন। আর মৌনব্রতধারী ত্রৈলঙ্গস্বামীর সহিত আলাপ করেন। মথুরায় ধ্রুবঘাটে বসুদেবের কোলে শ্রীকৃষ্ণ, শ্রীবৃন্দাবনে সন্ধ্যা সময়ে ফিরতী গোষ্ঠে শ্রীকৃষ্ণ ধেনু লইয়া যমুনাপার হইয়া আসিতেছেন ইত্যাদি

লীলাভাব চক্ষে দর্শন করিয়াছিলেন ; নিধুবনে রাধাপ্রেমে বিভোরা গঙ্গামাতার সহিত আলাপ করিয়া বড়ই আনন্দিত হইয়াছিলেন।৽

শ্রীযুক্ত কেশব সেন যখন বেলঘরের বাগানে ভক্তসঙ্গে ঈশ্বরের ধ্যান চিন্তা করেন, তখন ঠাকুর শ্রীরামকৃষ্ণ ভাগিনেয় হৃদয়ের সঙ্গে তাঁহাকে দেখিতে যান ; ১৮৭৫ খ্রীষ্টাব্দ। বিশ্বনাথ উপাধ্যায়,নেপালের 'কাপ্তেন' এই সময়ে আসিতে থাকেন। সিঁতির গোপাল ('বুড়ো গোপাল') ও মহেন্দ্র কবিরাজ, কৃষ্ণনগরের কিশোরী ও মহিমাচরণ এই সময়ে ঠাকুরকে দর্শন করিয়াছিলেন।

ঠাকুরের অন্তরঙ্গ ভক্তেরা ইং ১৮৭৯, ১৮৮০ খ্রীষ্টাব্দ হইতে ঠাকুরের কাছে আসিতে থাকেন। তাঁহারা যখন ঠাকুরকে দেখেন তখন উন্মাদ অবস্থা প্রায় চলিয়া গিয়াছে। তখন শান্ত সদানন্দ বালকের অবস্থা। কিন্তু প্রায় সর্ব্বদা সমাধিস্থ—কখনও জড় সমাধি —কখনও ভাব সমাধি! সমাধি ভঙ্গের পর ভাবরাজ্যে বিচরণ করিতেছেন। যেন পাঁচ বছরের ছেলে! সর্ব্বদাই মা মা।

রাম ও মনোমোহন ১৮৭৯ খ্রীষ্টাব্দের শেষ ভাগে আসিয়া মিলিত হইলেন ; কেদার, সুরেন্দ্র, তার পরে আসিলেন। চুনী, লাটু, নৃত্য-গোপাল, তারকও পরে আসিলেন। ১৮৮১র শেষ ভাগে ও ১৮৮২র প্রারম্ভ এই সময়ের মধ্যে নরেন্দ্র,রাখাল, ভবনাথ, বাবুরাম, বলরাম, নিরঞ্জন, মাষ্টার, যোগিন আসিয়া পড়িলেন। ১৮৮৩।৮৪ খৃষ্টাব্দের মধ্যে কিশোরী,অধর,নিতাই, ছোটগোপাল, বেলঘরের তারক, শরৎ, শশী ; ১৮৮৪ মধ্যে সান্যাল, গঙ্গাধর, কালী, গিরীশ, দেবেন্দ্র,শারদা, কালীপদ, উপেন্দ্র, দ্বিজ ও হরি ; ১৮৮৫ মধ্যে সুবোধ, ছোট নরেন্দ্র, পল্টু,পূর্ণ,নারায়ণ,তেজচন্দ্র,হরিপদ আসিলেন। এইরূপে হরমোহন, যজ্ঞেশ্বর,হাজরা,ক্ষীরোদ,কৃষ্ণনগরের যোগিন, মণীন্দ্র, ভূপতি, অক্ষয়, নবগোপাল, বেলঘরের গোবিন্দ, আশু, গিরীন্দ্র, অতুল, দুর্গাচরণ, সুরেশ, প্রাণকৃষ্ণ, নবাই চৈতন্য, হরিপ্রসন্ন, মহেন্দ্র ( মুখো ), প্রিয় ( মুখুয্যে ), সাধু প্রিয়নাথ ( মন্মথ ), বিনোদ, তুলসী, হরিশ-মুস্তফী, বসাখ,কথক ঠাকুর,বালীর শশী (ব্রহ্মচারী),নিত্যগোপাল (গোস্বামী), কোন্নগরের বিপিন, বিহারি, ধীরেন, রাখাল ( হালদার ) ক্রমে আসিয়া পড়িলেন।

ঈশ্বর বিদ্যাসাগর, শশধর পণ্ডিত, ডাক্তার রাজেন্দ্র ও ডাক্তার সরকার, বঙ্কিম (চাটুয্যে), আমেরিকার কুক সাহেব, ভক্ত Williams, মিসির সাহেব, মাইকেল মধুসূদন, কৃষ্ণদাস (পাল), পণ্ডিত দীনবন্ধু, পণ্ডিত শ্যামাপদ, রামনারায়ণ ডাক্তার, দুর্গাচরণ ডাক্তার, রাধিকা গোস্বামী, শিশির (ঘোষ), নবীন (মুন্সী), নীলকণ্ঠ ইঁহারাও দর্শন করিয়াছিলেন। ঠাকুরের সঙ্গে ত্রৈলঙ্গ স্বামীর কাশীধামে ও গঙ্গামাতার শ্রীবৃন্দাবনে সাক্ষাৎ হয়। গঙ্গামাতা ঠাকুরকে শ্রীমতী রাধা জ্ঞানে বৃন্দাবন হইতে ছাড়িতে চান নাই।

অন্তরঙ্গ ভক্তেরা আসিবার আগে কৃষ্ণকিশোর, মথুর, শম্ভু মল্লিক, নারায়ণ শাস্ত্রী, ইঁদেশের গৌরী পণ্ডিত, চন্দ্র, অচলানন্দ সর্ব্বদা ঠাকুরকে দর্শন করিতেন। বর্দ্ধমানের রাজার সভাপণ্ডিত পদ্মলোচন, আর্য্য-সমাজের দয়ানন্দও দর্শন করিয়াছিলেন। ঠাকুরের জন্মভূমি কামার পুকুর, এবং সিওড় শ্যামবাজার ইত্যাদি স্থানের অনেক ভক্তেরা তাঁহাকে দেখিয়াছেন।

ব্রাহ্মসমাজের অনেকে ঠাকুরের কাছে সর্ব্বদা যাইতেন। কেশব, বিজয়, কালী (বসু), প্রতাপ, শিবনাথ, অমৃত, ত্রৈলোক্য, কৃষ্ণবিহারী, মণিলাল, উমেশ, হীরানন্দ, ভবানী, নন্দলাল, ও অন্যান্য অনেক ব্রাহ্ম ভক্ত সর্ব্বদা যাইতেন, ঠাকুরও ব্রাহ্মদের দেখিতে আসিতেন। মথুরের জীবদ্দশায় ঠাকুর তাঁহার সহিত দেবেন্দ্রনাথ ঠাকুরকে তাঁহার বাটীতে, ও উপাসনাকালে আদি ব্রাহ্মসমাজ দেখিতে গিয়াছিলেন। পরে কেশবের ব্রাহ্মমন্দির ও সাধারণসমাজ—উপাসনাকালে—দেখিতে গিয়াছিলেন। কেশবের বাড়ীতে সর্ব্বদা যাইতেন ও ব্রাহ্ম-ভক্ত সঙ্গে কত আনন্দ করিতেন। কেশবও সর্ব্বদা, কখন ভক্ত সঙ্গে, কখন একাকী, আসিতেন।

কালনাতে ভগবান দাস বাবাজীর সঙ্গে দেখা হইয়াছিল। ঠাকুরের সমাধি অবস্থা দেখিয়া বলিয়াছিলেন—আপনি মহাপুরুষ, চৈতন্যদেবের আসনে বসিবার আপনিই উপযুক্ত!

ঠাকুর সর্ব্বধর্ম্মসমন্বয়ার্থ বৈষ্ণব, শাক্ত, শৈব ইত্যাদি ভাব সাধন করিয়া অপর দিকে আল্লা মন্ত্র জপ ও যীশুখ্রীষ্টের চিন্তা করিয়াছিলেন। যে ঘরে ঠাকুর থাকিতেন সেখানে ঠাকুরদের ছবি ও বু-

দেবের মূর্ত্তি ছিল। যীশু জলমগ্ন পিতরকে উদ্ধারকরিতেছেন,এ ছবিও ছিল। এখনও সে ঘরে গেলে দেখিতে পাওয়া যায়। আজ ঐ ঘরে ইংরাজ ও আমেরিকান্ ভক্তেরা আসিয়া ঠাকুরের ধ্যান চিন্তা করেন; দেখা যায়।

এক দিন মাকে ব্যাকুল হইয়া বলিলেন, 'মা তোর খ্রীষ্টান ভক্তেরা তোকে কিরূপে ডাকে দেখ্‌বো, আমায় নিয়ে চ।' কিছু দিন পরে কলিকাতায় গিয়া এক গির্জ্জার দ্বারদেশে দাঁড়াইয়া উপাসনা দেখিয়াছিলেন। ঠাকুর ফিরিয়া আসিয়া ভক্তদের বলিলেন, আমি খাজাঞ্চীর ভয়ে ভিতরে গিয়া বসি নাই—ভাবিলাম কি জানি যদি কালীঘরে যেতে না দেয়।

ঠাকুরের অনেক স্ত্রীলোক ভক্ত আছেন। গোপালের মাকে ঠাকুর মা বলিয়াছিলেন ও 'গোপালের মা' বলিয়া ডাকিতেন। সকল স্ত্রীলোককেই তিনি সাক্ষাৎ ভগবতী দেখিতেন ও মা জ্ঞানে পূজা করিতেন। কেবল যত দিন না স্ত্রীলোককে সাক্ষাৎ মা বোধ হয়, যত দিন না ঈশ্বরে শুদ্ধা ভক্তি হয়, ততদিন স্ত্রীলোক সম্বন্ধে পুরুষদের সাবধান থাকিতে বলিতেন। এমন কি, পরম ভক্তিমতী হইলেও তাঁহাদের সম্পর্কে যাইতে বারণ করিতেন। মাকে নিজে বলিয়াছিলেন, 'মা আমার ভিতরে যদি কাম হয় তা হ'লে কিন্তু মা, গলায় ছুরি দিব।'

ঠাকুরের ভক্তেরা অসংখ্য—তাঁহারা কেহ প্রকাশিত আছেন, কেহ বা গুপ্ত আছেন—সকলের নাম করা অসম্ভব। শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃতে অনেকের নাম পাওয়া যাইবে। বাল্যকালে অনেকে—রামকৃষ্ণ, পল্টু,তুলসী, শান্তি, শশী, বিপিন, হীরালাল, নগেন্দ্র মিত্র, উপেন্দ্র, সুরেন্দ্র, সুরেন ইত্যাদি, ও ছোট ছোট অনেক মেয়েরা ঠাকুরকে দেখিয়াছিলেন। এক্ষণে তাঁহারাও ঠাকুরের সেবক।

লীলা সংবরণের পর (১২৯৩ সাল) তাঁহার কত ভক্ত হইয়াছেন ও হইতেছেন। মাদ্রাস, লঙ্কাদ্বীপ, উত্তরপশ্চিম, রাজপুতনা, কুমাউন,নেপাল,বোম্বাই পাঞ্জাব,জাপান; আবার আমেরিকা ইংলণ্ড, সর্ব্বস্থানে ভক্ত পরিবার ছড়াইয়া পড়িয়াছে ও উত্তরোত্তর বাড়িতেছে। [ জন্মাষ্টমী, ১৩১০। ]

---

# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত।

## প্রথমভাগ-প্রথমখণ্ড।

### দক্ষিণেশ্বরে ঠাকুর শ্রীরামকৃষ্ণ।

### প্রথম পরিচ্ছেদ।

#### কালীবাড়ী ও উদ্যান।

শ্রীশ্রীরামকৃষ্ণ দক্ষিণেশ্বরে কালীবাড়ীমধ্যে। চাঁদনী ও দ্বাদশ শিবমন্দির। পাকা উঠান ও বিষ্ণুঘর। শ্রীশ্রীভবতারিণী মা-কালী। নাটমন্দির। ভাঁড়ার, ভোগঘর, অতিথিশালা, বলিদানের স্থান। দপ্তরখানা। ঠাকুর রামকৃষ্ণের ঘর। নহবৎ, বকুলতলা, পঞ্চবটী। ঝাউতলা ও বেলতলা। কুঠী। বাসনমাজার ঘাট, গাজীতলা, সদর ফটক ও খিড়কী ফটক। হাঁসপুকুর, আস্তাবল ও গোশালা। পুষ্পোদ্যান। শ্রীরামকৃষ্ণের ঘরের বারান্দা। 'আনন্দনিকেতন'।

আজ রবিবার। ভক্তদের অবসর হইয়াছে, তাই তাঁহারা দলে দলে শ্রীশ্রীপরমহংসদেবকে দর্শন করিতে দক্ষিণেশ্বরের কালীবাড়ীতে আসিতেছেন। সকলেরই অবারিত দ্বার। যিনি আসিতেছেন-ঠাকুর তাঁহারই সহিত কথা কহিতেছেন। সাধু, পরমহংস; হিন্দু, খৃষ্টান, ব্রহ্মজ্ঞানী; শাক্ত, বৈষ্ণব; পুরুষ, স্ত্রীলোক; সকলেই আসিতেছেন। ধন্য রাণী রাসমণি! তোমারই সুকৃতিবলে এই সুন্দর দেবালয় প্রতিষ্ঠিত হইয়াছে, আবার এই সচলপ্রতিমা এই মহাপুরুষকে লোকে আসিয়া দর্শন ও পূজা করিতে পাইতেছে।

#### চাঁদনী ও দ্বাদশ শিবমন্দির।

কালীবাড়ীটী কলিকাতা হইতে আড়াই ক্রোশ উত্তরে হইবে। ঠিক গঙ্গার উপরে। নৌকা হইতে নামিয়া সুবিস্তীর্ণ সোপানাবলী দিয়া

পূর্ব্বাস্য হইয়া উঠিয়া কালীবাড়ীতে প্রবেশ করিতে হয়। এই ঘাটে পরমহংসদেব স্নান করিতেন। সোপানের পশ্চিমে চাঁদনী। সেখানে ঠাকুরবাড়ীর চৌকীদারেরা থাকে। তাহাদের খাটিয়া, আমকাঠের সিন্দুক, দুই একটী লোটা, সেই চাঁদনীতে মাঝে মাঝে পড়িয়া আছে। পাড়ার বাবুরা যখন গঙ্গাস্নান করিতে আসেন, কেহ কেহ সেই চাঁদনীতে বসিয়া খোসগল্প করিতে করিতে তেল মাখেন। যে সকল সাধু, ফকির বৈষ্ণব, বৈষ্ণবী, অতিথিশালার প্রসাদ পাইবেন বলিয়া আসেন, তাঁহারাও কেহ কেহ ভোগের ঘণ্টা পর্য্যন্ত এই চাঁদনীতে অপেক্ষা করেন। কখনও কখনও দেখা যায়, গৈরিকবস্ত্রধারিণী ভৈরবী ত্রিশূল-হস্তে এই স্থানে বসিয়া আছেন। তিনিও সময় হ'লে অতিথিশালায় যাইবেন। চাঁদনীটী দ্বাদশ শিবমন্দিরের ঠিক মধ্যবর্ত্তী। তন্মধ্যে ছয়টী মন্দির চাঁদনীর ঠিক উত্তরে, আর ছয়টী চাঁদনীর ঠিক দক্ষিণে। নৌকা-যাত্রীরা এই দ্বাদশ মন্দির দূর হইতে দেখিয়া বলিয়া থাকে, 'ঐ রাসমণির ঠাকুরবাড়ী।'

## পাকা উঠান্ ও বিষ্ণুঘর।

চাঁদনী ও দ্বাদশ মন্দিরের পূর্ব্ববর্ত্তী ইষ্টকনির্ম্মিত পাকা উঠান। উঠানের মাঝখানে সারি সারি দুইটী মন্দির। উত্তরদিকে ৺রাধাকান্তের মন্দির। তাহার ঠিক দক্ষিণে মা-কালীর মন্দির। রাধাকান্তের মন্দিরে শ্রীশ্রীরাধাকৃষ্ণবিগ্রহ; পশ্চিমাস্য। সিঁড়ি দিয়া মন্দিরে উঠিতে হয়। মন্দিরতল মর্ম্মরপ্রস্তরাবৃত। মন্দিরের সম্মুখস্থ দালানে ঝাড় টাঙ্গান আছে—এখন ব্যবহার নাই, তাই রক্তবস্ত্রের আবরণী দ্বারা রক্ষিত। একটী দ্বারবান পাহারা দিতেছে। অপরাহ্নে পশ্চিমের রৌদ্রে পাছে ঠাকুরের কষ্ট হয়, ক্যাম্বিশের পরদার বন্দোবস্ত আছে। দালানের সারি সারি খিলানের ফুকর উহাদের দ্বারা আবৃত হয়। দালানের দক্ষিণ-পূর্ব্ব কোণে একটী গঙ্গাজলের জালা। মন্দিরের চৌকাঠের নিকট একটী পাত্রে শ্রীচরণামৃত। ভক্তেরা আসিয়া ঠাকুর প্রণাম করিয়া ঐ চরণামৃত লইবেন। মন্দিরমধ্যে সিংহাসনারূঢ় শ্রীশ্রীরাধাকৃষ্ণ-বিগ্রহ; শ্রীরামকৃষ্ণ এই মন্দিরে প্রথম পূজারীর কার্য্যে ব্রতী হন। ১৮৫৭-৫৮খৃঃ।

## শ্রীশ্রীভবতারিণী মা কালী।

দক্ষিণের মন্দিরে সুন্দর পাষাণময়ী কালীপ্রতিমা। মার নাম ভবতারিণী। শ্বেতকৃষ্ণমর্ম্মরপ্রস্তরাবৃত মন্দিরতল ও সোপানযুক্ত উচ্চ বেদী। বেদীর উপরে রৌপ্যময় সহস্রদল পদ্ম, তাহার উপর শিব, শব হইয়া দক্ষিণদিকে মস্তক—উত্তরদিকে পা করিয়া, পড়িয়া আছেন। শিবের প্রতিকৃতি শ্বেতপ্রস্তরনির্ম্মিত। তাঁহার হৃদয়োপরি বাণারসী-চেলিপরিহিতা, নানাভরণালঙ্কৃতা, এই সুন্দর ত্রিনয়নী শ্যামাকালীর প্রস্তরময়ী মূর্ত্তি। শ্রীপাদপদ্মে নূপুর, গুজরী, পঞ্চম, পাঁজেব, চুটকী—আর জবা বিল্বপত্র। পাঁজেব পশ্চিমের মেয়েরা পরে। পরমহংসদেবের ভারি সাধ, তাই মথুরবাবু পরাইয়াছেন। মার হাতে সোণার বাউটি, তাবিজ ইত্যাদি। অগ্রহাতে—বালা, নারিকেল-ফুল, পঁইচে, বাউটি; মধ্যহাতে—তাঁড, তাবিজ ও বাজু; তাবিজের ঝাঁপা দোদুল্যমান। গলদেশে চিক, মুক্তার সাতনর মালা, সোণার বত্রিশ নর, তারাহার ও সুবর্ণনির্ম্মিত মুণ্ডমালা, মাথায় মুকুট, কাণে কাণবালা, কাণপাস, ফুলঝুম্‌কো, চৌদানী ও মাছ। নাসিকায় নৎ, নোলক দেওয়া। ত্রিনয়নীর বামহস্তদ্বয়ে নৃমুণ্ড ও অসি, দক্ষিণহস্তদ্বয়ে বরাভয়। কটিদেশে নরকর-মালা, নিমফল ও কোমরপাটা। মন্দির মধ্যে উত্তরপূর্ব্ব কোণে বিচিত্র শয্যা;—মা বিশ্রাম করেন। দেওয়ালের একপার্শ্বে চামর ঝুলিতেছে। ভগবান শ্রীরামকৃষ্ণ ঐ চামর লইয়া কতবার মাকে বীজন করিয়াছেন। বেদীর উপর পদ্মাসনে রূপার গেলাসে জল। তলায় সারি সারি ঘটী, তন্মধ্যে শ্যামার পান করিবার জল। পদ্মাসনের উপর পশ্চিমে অষ্টধাতুনির্ম্মিত সিংহ; পূর্ব্বে গোধিকা ও ত্রিশূল। বেদীর অগ্নিকোণে শিবা, দক্ষিণে কাল প্রস্তরের বৃষ ও ঈশানকোণে হংস। বেদী উঠিবার সোপানে রৌপ্যময় ক্ষুদ্র সিংহাসনোপরি নারায়ণশিলা; এক-পার্শ্বে পরমহংসদেবের সন্ন্যাসী-হইতে-প্রাপ্ত অষ্টধাতুনির্ম্মিত রামলালা নামধারী শ্রীরামচন্দ্রের বিগ্রহ মূর্ত্তি ও বাণেশ্বর শিব। আরও অন্যান্য দেবতা আছেন। দেবীপ্রতিমা দক্ষিণাস্যা। ভবতারিণীর ঠিক সম্মুখে, অর্থাৎ বেদীর ঠিক দক্ষিণে, ঘটস্থাপনা হইয়াছে। সিন্দূররঞ্জিত, পূজান্তে

নানাকুসুমবিভূষিত, পুষ্পমালাশোভিত,মঙ্গলঘট। দেওয়ালের একপার্শ্বে জলপূর্ণ তামার ঝারি ;—মা মুখ ধুইবেন। ঊর্দ্ধে মন্দিরের চাঁদোয়া, বিগ্রহের পশ্চাৎদিকে সুন্দর বাণারসী বস্ত্রখণ্ড লম্বমান! বেদীর চারি কোণে রৌপ্যময় স্তম্ভ। তদুপরি বহুমূল্য চন্দ্রাতপ—উহাতে প্রতিমার শোভা বর্দ্ধন হইয়াছে। মন্দির দুহারা। দালানটীর কয়েকটী ফুকর সুদৃঢ় কপাট দ্বারা সুরক্ষিত। একটী কপাটের কাছে চৌকীদার বসিয়া আছে। মন্দিরের দ্বারে পঞ্চপাত্রে শ্রীচরণামৃত। মন্দিরশীর্ষ নবরত্ন-মণ্ডিত। নীচের থাকে চারিটী চূড়া, মধ্যের থাকে চারিটী ও সর্ব্বোপরি একটী। একটী চূড়া এখন ভাঙ্গিয়া রহিয়াছে। এই মন্দিরে এবং ৺রাধাকান্তের ঘরে পরমহংসদেব পূজা করিয়াছিলেন।

## নাটমন্দির।

কালীমন্দিরের সম্মুখে অর্থাৎ দক্ষিণদিকে সুন্দর সুবিস্তৃত নাটমন্দির। নাটমন্দিরের উপর শ্রীশ্রীমহাদেব ও নন্দী ও ভৃঙ্গী। মার মন্দিরে প্রবেশ করিবার পূর্ব্বে ঠাকুর শ্রীরামকৃষ্ণ ৺মহাদেবকে হাত যোড করিয়া প্রণাম করিতেন—যেন তাঁহার আজ্ঞা লইয়া মন্দিরে প্রবেশ করিতে-ছেন। নাটমন্দিরে উত্তর দক্ষিণে স্থাপিত দুই সারি অতি উচ্চ স্তম্ভ। তদুপরি ছাদ। স্তম্ভশ্রেণীর পূর্ব্বদিকে ও পশ্চিমদিকে নাটমন্দিরের দুই পক্ষ। পূজার সময়, মহোৎসবকালে, বিশেষতঃ কালীপূজার দিন, নাট-মন্দিরে যাত্রা হয়। এই নাটমন্দিরে রাসমণীর জামাতা মথুরবাবু শ্রীরাম-কৃষ্ণের উপদেশে ধান্যমেরু করিয়াছিলেন। এই নাটমন্দিরেই সর্ব্ব-সমক্ষে ঠাকুর শ্রীরামকৃষ্ণ ভৈরবী পূজা করিয়াছিলেন।

## ভাঁড়ার, ভোগঘর, অতিথিশালা। বলিস্থান।

চকমিলান উঠানের পশ্চিমপার্শ্বে দ্বাদশমন্দির, আর তিন পার্শ্বে একতলা ঘর। পূর্ব্বপার্শ্বের ঘরগুলির মধ্যে ভাঁড়ার, 'লুচিঘর,' বিষ্ণুর ভোগঘর, নৈবেদ্যের ঘর, মায়ের ভোগঘর, ঠাকুরদের রান্নাঘর ও অতিথি-শালা। অতিথি, সাধু; যদি অতিথিশালায় না খান, তাহা হইলে দপ্তর-খানায় খাজাঞ্চীর কাছে যাইতে হয়। খাজাঞ্চী ভাণ্ডারীকে হুকুম দিলে সাধু ভাঁড়ার হইতে সিধা লন। নাটমন্দিরের দক্ষিণে বলিদানের স্থান।

বিষ্ণুঘরের রান্না নিরামিষ। কালীঘরের ভোগের ভিন্ন রন্ধনশালা। রন্ধনশালার সম্মুখে দাসীরা বড় বড় বঁটি লইয়া মাছ কুটিতেছে। অমাবস্যায় একটী ছাগ বলি হয়। ভোগ দুই প্রহর মধ্যে হইয়া যায়। ইতিমধ্যে অতিথিশালায় এক এক শালপাতা লইয়া সারি সারি কাঙ্গাল, বৈষ্ণব, সাধু, অতিথি, বসিয়া পড়ে। ব্রাহ্মণদের পৃথক্‌স্থান করিয়া দেওয়া হয়। কর্ম্মচারী ব্রাহ্মণদের পৃথক আসন হয়। খাজাঞ্চীর প্রসাদ তাঁহার ঘরে পঁহুছাইয়া দেওয়া হয়। জানবাজারের বাবুরা আসিলে কুঠীতে থাকেন। সেইখানেই প্রসাদ পাঠান হয়।

## দপ্তরখানা।

উঠানের দক্ষিণে সারি সারি ঘরগুলিতে দপ্তরখানা ও কর্ম্মচারীদিগের থাকিবার স্থান। এখানে খাজাঞ্চী,মুহুরী সর্ব্বদা থাকেন, আর ভাণ্ডারী, দাস দাসী, পূজারী, রাঁধুনী, ব্রাহ্মণঠাকুর ইত্যাদির ও দ্বারবান্‌দের সর্ব্বদা যাতায়াত। কোনও কোনও ঘর চাবি দেওয়া, তন্মধ্যে ঠাকুরবাড়ীর আসবাব, সতরঞ্চ, সামিয়ানা ইত্যাদি থাকে। এই সারির কয়েকটা ঘর পরমহংসদেবের জন্মোৎসব উপলক্ষে ভাঁড়ার ঘর করা হইত। তাহার দক্ষিণদিকের ভূমিতে মহামহোৎসবের রান্না হইত।

উঠানের উত্তরে একতলা ঘরের শ্রেণী। তাহার ঠিক মাঝখানে দেউড়ী। চাঁদনীর ন্যায় সেখানেও দ্বারবানেরা পাহারা দিতেছে। উভয় স্থানে প্রবেশ করিবার পূর্ব্বে বাহিরে জুতা রাখিয়া যাইতে হইবে।

## ঠাকুর শ্রীরামকৃষ্ণের ঘর।

উঠানের ঠিক উত্তর-পশ্চিমকোণে অর্থাৎ দ্বাদশ মন্দিরের ঠিক উত্তরে শ্রীশ্রীপরমহংসদেবের ঘর। ঘরের ঠিক পশ্চিমদিকে অর্দ্ধমণ্ডলাকার একটী বারাণ্ডা। সেই বারাণ্ডায় শ্রীরামকৃষ্ণ পশ্চিমাস্য হইয়া গঙ্গা দর্শন করিতেন। এই বারাণ্ডার পরেই পথ। তাহার পশ্চিমে পুষ্পোদ্যান,তৎপরে পোস্তা। তাহার পরেই পূতসলিলা সর্ব্বতীর্থময়ী কলকলনাদিনী গঙ্গা।

## নহবৎ ও বকুলতলা। পঞ্চবটী।

পরমহংসদেবের ঘরের ঠিক উত্তরে একটী চতুষ্কোণ বারাণ্ডা, তাহার উত্তরে উদ্যানপথ। তাহার উত্তরে আবার পুষ্পোদ্যান। তাহার পরেই

নহবৎখানা। নহবতের নীচের ঘরে তাঁহার স্বর্গীয়া পরমারাধ্যা বৃদ্ধা মাতাঠাকুরাণী, ও পরে শ্রীশ্রীমা, থাকিতেন। নহবতের পরেই বকুলতলা ও বকুলতার ঘাট। এখানে পাড়ার মেয়েরা স্নান করেন। এই ঘাটে পরমহংসদেবের বৃদ্ধা মাতাঠাকুরাণীর ৺গঙ্গালাভ হয়। ১৮৭৭ খৃঃ।

বকুলতলার আর কিছু উত্তরে পঞ্চবটী। এই পঞ্চবটীর পাদমূলে বসিয়া পরমহংসদেব অনেক সাধনা করিয়াছিলেন, আর ইদানীং ভক্তসঙ্গে এখানে সর্ব্বদা পাদচারণ করিতেন। গভীর রাত্রে সেখানে কখন কখন উঠিয়া যাইতেন। পঞ্চবটীর বৃক্ষগুলি—বট, অশ্বত্থ, নিম্ব, আমলকী ও বিল্ব—ঠাকুর নিজের তত্ত্বাবধানে রোপণ করিয়াছিলেন। শ্রীবৃন্দাবন হইতে ফিরিয়া আসিয়া এখানে রজঃ ছড়াইয়া দিয়াছিলেন। এই পঞ্চবটীর ঠিক পূর্ব্ব গায়ে একখানি কুটীর নির্ম্মাণ করাইয়া ভগবান শ্রীরামকৃষ্ণ তাহাতে আসিয়া অনেক ঈশ্বরচিন্তা, অনেক তপস্যা, করিয়াছিলেন। এই কুটীর এক্ষণে পাকা হইয়াছে।

পঞ্চবটীমধ্যে সাবেক একটী বটগাছ আছে। তৎসঙ্গে একটী অশ্বত্থগাছ। দুইটী মিলিয়া যেন একটী হইযাছে। বৃদ্ধ গাছটী বয়সাধিক্যবশতঃ বহুকোটরবিশিষ্ট ও নানাপক্ষিসমাকুল ও অন্যান্য জীবেরও আবাসস্থান হইয়াছে। পাদপমূল ইষ্টকনির্ম্মিত, সোপানযুক্ত, মণ্ডলাকার বেদীসুশোভিত। এই বেদীর উত্তর পশ্চিমাংশে আসীন হইয়া ভগবান শ্রীরামকৃষ্ণ অনেক সাধনা করিয়াছিলেন, আর বৎসের জন্য যেমন গাভী ব্যাকুলা হয়, সেইরূপ ব্যাকুল হইয়া ভগবানকে কত ডাকিতেন। আজ সেই পবিত্র আসনোপরি বটবৃক্ষের সখিবৃক্ষ অশ্বত্থের একটী ডাল ভাঙ্গিয়া পড়িয়া আছে। ডালটী একবারে ভাঙ্গিয়া যায় নাই। মূলতরুর সঙ্গে অর্দ্ধসংলগ্ন হইয়া আছে। বুঝি সে আসনে বসিবার এখনও কোনও মহাপুরুষ জন্মেন নাই।

## ঝাউতলা ও বেলতলা। কুটী।

পঞ্চবটীর আরও উত্তরে খানিকটা গিয়া লোহার তারের রেল আছে। সেই রেলের ওপারে ঝাউতলা। সারি সারি চারিটী ঝাউগাছ। ঝাউতলা দিয়া পূর্ব্বদিকে খানিকটা গিয়া বেলতলা। এখানেও পরমহংসদেব

অনেক কঠিন সাধনা করিয়াছিলেন। ঝাউতলা ও বেলতলার পরেই উন্নত প্রাচীর। তাহারই উত্তরে গবর্ণমেণ্টের বারুদঘর।

উঠানের দেওড়ী হইতে উত্তরমুখে বহির্গত হইয়া দেখা যায় সম্মুখে দ্বিতল কুঠী। ঠাকুর বাড়ীতে আসিলে রাণী রাসমণি, তাঁহার জামাই মথুরবাবু প্রভৃতি এই কুঠীতে থাকিতেন। তাঁহাদের জীবদ্দশায় পরমহংসদেব এই কুঠীর বাড়ীতে নীচের পশ্চিমের ঘরে থাকিতেন। এই ঘর হইতে বকুলতলার ঘাটে যাওয়া যায় ও বেশ গঙ্গা দর্শন হয়।

## বাসনমাজার ঘাট, গাজীতলা ও দুই ফটক।

উঠানের দেউড়ী ও কুঠীর মধ্যবর্ত্তী যে পথ সেই পথ ধরিয়া পূর্ব্বদিকে যাইতে যাইতে ডানদিকে একটি বাঁধাঘাটবিশিষ্ট সুন্দর পুষ্করিণী। মা-কালীর মন্দিরের ঠিক পূর্ব্বদিকে এই পুকুরের একটা বাসনমাজার ঘাট ও উল্লিখিত পথের অনতিদূরে আর একটা ঘাট। ঐ পথপার্শ্বস্থিত ঘাটের নিকট একটা গাছ আছে, তাহাকে গাজিতলা বলে। ঐ পথ ধরিয়া আর একটু পূর্ব্বমুখে যাইলে আবার একটা দেউড়ী,—বাগান হইতে বাহিরে আসিবার সদর ফটক। এই ফটক দিয়া আলমবাজার বা কলিকাতার লোক যাতয়াত করেন। দক্ষিণেশ্বরের লোক খিড়কী ফটক দিয়া আসেন। কলিকাতার লোক প্রায়ই এই সদর ফটক দিয়া কালীবাড়ীতে প্রবেশ করেন। সেখানেও দ্বারবান বসিয়া পাহারা দিতেছে। কলিকাতা হইতে পরমহংসদেব যখন গভীর রাত্রে কালীবাড়ীতে ফিরিয়া আসিতেন, তখন এই দেউড়ীর দ্বারবান্ চাবি খুলিয়া দিত। পরমহংসদেব দ্বারবান্‌কে ডাকিয়া ঘরে লইয়া যাইতেন, ও লুচিমিষ্টান্নাদি ঠাকুরের প্রসাদ তাহাকে দিতেন।

## হাঁসপুকুর, আস্তাবল, গোশালা। পুষ্পোদ্যান।

পঞ্চবটীর পূর্ব্বদিকে আর একটা পুষ্করিণী, নাম হাঁসপুকুর। ঐ পুষ্করণীর উত্তরপূর্ব্ব কোণে আস্তাবল ও গোশালা। গোশালার পূর্ব্বদিকে খিড়কী ফটক। এই ফটক দিয়া দক্ষিণেশ্বরের গ্রামে যাওয়া যায়। যে সকল পূজারী বা অন্য কর্ম্মচারী পরিবার আনিয়া দক্ষিণেশ্বরে রাখিয়াছেন, তাঁহারা বা তাঁহাদের ছেলে মেয়েরা এই পথ দিয়া যাতয়াত করেন।

উদ্যানের দক্ষিণপ্রান্ত হইতে উত্তরে বকুলতলা ও পঞ্চবটী পর্য্যন্ত গঙ্গার ধার দিয়া পথ গিয়াছে। সেই পথের দুইপার্শ্বে পুষ্পবৃক্ষ। আবার কুঠীর দক্ষিণপার্শ্ব দিয়া পূর্ব্বপশ্চিমে যে পথ গিয়াছে, তাহারও দুই পার্শ্বে পুষ্পবৃক্ষ। গাজিতলা হইতে গোশালা পর্য্যন্ত, কুঠী ও হাঁসপুকুরের পূর্ব্বদিকে যে ভূমিখণ্ড, তাহার মধ্যেও নানাজাতীয় পুষ্পবৃক্ষ ফলের বৃক্ষ ও একটী পুষ্করিণী আছে।

অতি প্রত্যূষে পূর্ব্বদিক রক্তিমবর্ণ হইতে না হইতে যখন মঙ্গলারতির সুমধুর শব্দ হইতে থাকে ও শানাইয়ে প্রভাতি রাগরাগিণী বাজিতে থাকে, তখন হইতেই মা কালীর বাগানে পুষ্পচয়ন আরম্ভ হয়। গঙ্গাতীরে পঞ্চবটীর সম্মুখে বিল্ববৃক্ষ ও সৌরভপূর্ণ গুলচী ফুলের গাছ। মল্লিকা, মাধবী ও গুলচী ফুল শ্রীরামকৃষ্ণ বড় ভালবাসেন। মাধবীলতা শ্রীবৃন্দাবনধাম হইতে আনিয়া তিনি পুঁতিয়া দিয়াছিলেন। হাঁসপুকুর ও কুঠীর পূর্ব্বদিকে যে ভূমিখণ্ড, তন্মধ্যে পুকুরের ধারে চম্পক বৃক্ষ। কিয়দ্দূরে ঝুমকাজবা,গোলাপও কাঞ্চনপুষ্প। বেড়ার উপর অপরাজিতা —নিকটে জুঁই কোথাও বা সেফালিকা। দ্বাদশ মন্দিরের পশ্চিম গায়ে বরাবর শ্বেতকরবী, রক্তকরবী, গোলাপ, জুঁই, বেল। ক্বচিৎ বা ধুস্তুরপুষ্প—মহাদেবের পূজা হইবে। মাঝে মাঝে তুলসী—উচ্চ ইষ্টকনির্ম্মিত মঞ্চের উপর রোপণ করা হইয়াছে। নহবতের দক্ষিণদিকে বেল, জুঁই, গন্ধরাজ, গোলাপ। বাঁধাঘাটের অনতিদূরে পদ্মকরবী ও কোকিলাক্ষ। পরমহংসদেবের ঘরের পাশে দুই একটী কৃষ্ণচূড়ার বৃক্ষ ও আশে পাশে বেল, জুঁই গন্ধরাজ, গোলাপ, মল্লিকা, জবা, শ্বেতকরবী, রক্তকরবী , আবার পঞ্চমুখী জবা, চীন জাতীয় জবা।

শ্রীরামকৃষ্ণও এককালে পুষ্পচয়ন করিতেন। এক দিন পঞ্চবটীর সম্মুখস্থ একটী বিল্ববৃক্ষ হইতে বিল্বপত্র চয়ন করিতেছিলেন। বিল্বপত্র তুলিতে গিয়া গাছের খানিকটা ছাল উঠিয়া আসিল। তখন তাঁহার এইরূপ অনুভূতি হইল যে যিনি সর্ব্বভূতে আছেন, তাঁর না জানি কত কষ্ট হইল! অমনি আর বিল্বপত্র তুলিতে পারিলেন না। আর এক দিন পুষ্পচয়ন করিবার জন্য বিচরণ করিতেছিলেন এমন সময় কে যেন

শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত।


শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।


শ্রীযুক্ত কেশবচন্দ্র সেন।


শ্রীযুক্ত বিজয়কৃষ্ণ গোস্বামী।


ডাক্তার শ্রীযুক্ত মহেন্দ্রলাল সরকার।

অনেকগুলি ভক্তদের চেহারা —( ঠাকুরের সময়ে, ১৮৮২—১৮৮৬ )।



গিরীন্দ্র, মহিমাচরণ, গঙ্গাধর, হরিশ, বুড়োগোপাল, শশী। বিনোদ, মাষ্টার, কালী, নবগোপাল, ভূপতি। মনিমল্লিক, ফকির, সুরেন্দ্র। অতুল, তারক, ছোটগোপাল, বৈকুণ্ঠ, বাবুরাম
নিরঞ্জন, শরৎ। অমৃত, পল্টু, ভবনাথ, নরেন্দ্র, রাম, বলরাম রাখাল, নৃত্যগোপাল যোগীন, দেবেন্দ্র প্রভৃতি।

দপ করিয়া দেখাইয়া দিল যে,কুসুমিত বৃক্ষগুলি যেন এক একটী ফুলের তোড়া এই বিরাট শিবমূর্ত্তির উপর শোভা পাইতেছে—যেন তাঁহারই অহর্নিশি পূজা হইতেছে। সেই দিন হইতে আর ফুল তোলা হইল না।

## ঠাকুর শ্রীরামকৃষ্ণের ঘরের বারাণ্ডা।

পরমহংসদেবের ঘরের পূর্ব্বদিকে বরাবর বারাণ্ডা। বারাণ্ডার এক ভাগ উঠানের দিকে, অর্থাৎ দক্ষিণমুখো। এ বারাণ্ডায় পরমহংসদেব প্রায় ভক্তসঙ্গে বসিতেন ও ঈশ্বর সম্বন্ধীয় কথা কহিতেন বা সঙ্কীর্ত্তন করিতেন। এই পূর্ব্ব বারাণ্ডার অপরার্দ্ধ উত্তরমুখো। এ বারাণ্ডায় ভক্তেরা তাঁহার কাছে আসিয়া তাঁহার জন্মোৎসব করিতেন, তাঁহার সঙ্গে বসিয়া সঙ্কীর্ত্তন করিতেন, আবার তিনি তাঁহাদের সহিত এক-সঙ্গে বসিয়া কত বার প্রসাদ গ্রহণ করিতেন। এই বারাণ্ডায় শ্রীযুক্ত কেশবচন্দ্র সেন শিষ্যসমভিব্যাহারে আসিয়া তাঁহার সঙ্গে কত আলাপ করিয়াছেন, আমোদ করিতে করিতে মুড়ি, নারিকেল, লুচি, মিষ্টান্নাদি একসঙ্গে বসিয়া খাইয়া গিয়াছেন। এই বারাণ্ডায় নরেন্দ্রকে দর্শন করিয়া শ্রীরামকৃষ্ণ সমাধিস্থ হইয়াছিলেন।

## আনন্দ নিকেতন।

কালীবাড়ী আনন্দ-নিকেতন হইয়াছে। রাধাকান্ত, ভবতারিণী ও মহাদেবের নিত্যপূজা, ভোগরাগাদি ও অতিথিসেবা। এক দিকে ভাগীরথীর বহুদূর পর্য্যন্ত পবিত্র দর্শন। আবার সৌরভাকুল সুন্দর নানাবর্ণরঞ্জিত কুসুমবিশিষ্ট মনোহর পুষ্পোদ্যান। তাহাতে আবার একজন চেতনমানুষ অহর্নিশি ঈশ্বরপ্রেমে মাতোয়ারা হইয়া আছেন! আনন্দময়ীর নিত্য উৎসব! নহবৎ হইতে রাগরাগিণী সর্ব্বদা বাজি-তেছে! একবার প্রভাতে বাজিতে থাকে, মঙ্গলারতির সময়। তার পর বেলা নয়টার সময়—যখন পূজা আরম্ভ হয়। তার পর বেলা দ্বিপ্রহরের সময়—তখন ভোগ আরতির পর ঠাকুর ঠাকুরাণীরা বিশ্রাম করিতে যান। আবার বেলা চারিটার সময় নহবৎ বাজিতে থাকে—তখন তাঁহারা বিশ্রাম লাভের পর গাত্রোত্থান করিতেছেন ও মুখ ধুইতেছেন। তার পর আবার সন্ধ্যারতির সময়। অবশেষে রাত নয়টার সময় যখন শীতলের পর ঠাকুরের শয়ন হয়,তখন আবার নহবৎ বাজিতে থাকে।



---

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## প্রথম দর্শন। ১৮৮২—মার্চ্চ মাস।

তব কথামৃতং তপ্তজীবনম্, কবিভিরীড়িতং কল্মষাপহম্।
শ্রবণমঙ্গলং শ্রীমদাততম্, ভুবি গৃণন্তি যে ভূরিদা জনাঃ॥

শ্রীমদ্ভাগবত, গোপীগীতা, রাসপঞ্চাধ্যায়।

গঙ্গাতীরে দক্ষিণেশ্বরে কালীবাড়ী। মা-কালীর মন্দির। বসন্তকাল, ইংরাজী ১৮৮২ খৃষ্টাব্দের মার্চ্চ মাস। ঠাকুরের জন্মোৎসবের কয়েক-দিন পরে। শ্রীযুক্ত কেশব সেন ও Joseph Cook সঙ্গে ২৩শে ফেব্রুয়ারি বৃহস্পতিবার ঠাকুর Steamer এ বেড়াইয়াছিলেন—তাহারই কয়েকদিন পরে। সন্ধ্যা হয় হয়। ঠাকুর শ্রীরামকৃষ্ণের ঘরে মাষ্টার আসিয়া উপস্থিত। এই প্রথম দর্শন। দেখিলেন একঘর লোক নিস্তব্ধ হইয়া তাঁহার কথামৃত পান করিতেছেন। ঠাকুর তক্তাপোষে বসিয়া পূর্ব্বাস্য হইয়া সহাস্যবদনে হরিকথা কহিতেছেন। ভক্তেরা মেজ্যায় বসিয়া আছেন।

[ কর্ম্মত্যাগ কখন ? ]

মাষ্টার দাঁড়াইয়া অবাক্ হইয়া দেখিতেছেন। তাঁহার বোধ হইল, যেন সাক্ষাৎ শুকদেব ভগবৎকথা কহিতেছেন, আর সর্ব্বতীর্থের সমাগম হইয়াছে। অথবা যেন শ্রীচৈতন্য পুরীক্ষেত্রে রামানন্দ স্বরূপাদি ভক্তসঙ্গে বসিয়া আছেন ও ভগবানের নাম গুণকীর্ত্তন করিতেছেন। ঠাকুর বলিতেছেন, "যখন একবার হরি বা একবার রাম নাম কর্‌লে রোমাঞ্চ হয়, অশ্রুপাত হয়, তখন নিশ্চয়ই জেনো যে সন্ধ্যাদি কর্ম্ম—আর কর্‌তে হবে না। তখন কর্ম্মত্যাগের অধিকার হয়েছে—কর্ম্ম আপনা আপনি ত্যাগ হ'য়ে যাচ্ছে। তখন কেবল রামনাম, কি হরিনাম, কি শুদ্ধ ওঁকার, জ'পলেই হ'ল।" আবার বলিলেন, "সন্ধ্যা গায়ত্রীতে লয় হয়। গায়ত্রী আবার ওঁকারে লয় হয়।"

মাষ্টার সিধুর* সঙ্গে বরাহনগরে এ বাগানে ও বাগানে বেড়াইতে বেড়াইতে এখানে আসিয়া পড়িয়াছেন। আজ রবিবার, অবসর আছে,

* শ্রীযুক্ত সিদ্ধেশ্বর মজুমদার, উত্তর বরাহনগরে বাড়ী।

তাই বেড়াইতে এসেছেন। শ্রীযুক্ত প্রসন্ন বাঁড়ুয্যের বাগানে কিয়ৎক্ষণ পূর্ব্বে বেড়াইতেছিলেন। তখন সিধু বলিয়াছিলেন, 'গঙ্গার ধারে একটি চমৎকার বাগান আছে, সে বাগানটি কি দেখ্‌তে যাবেন? সেখানে এক জন পরমহংস আছেন।'

বাগানে সদর ফটক দিয়া ঢুকিয়াই মাষ্টার ও সিধু বরাবর ঠাকুর শ্রীরামকৃষ্ণের ঘরে আসিলেন। মাষ্টার অবাক্ হইয়া দেখিতে দেখিতে ভাবিতেছেন, আহা কি সুন্দর স্থান। কি সুন্দর মানুষ! কি সুন্দর কথা। এখান থেকে নড়্‌তে ইচ্ছা ক'র্‌ছে না। কিয়ৎক্ষণ পরে মনে মনে বলিতে লাগিলেন, 'একবার দেখি কোথায় এসেছি। তার পর এখানে এসে ব'স্‌ব।'

সিধুর সঙ্গে ঘরের বাহিরে আসিতে না আসিতে আরতির মধুর শব্দ হইতে লাগিল। এককালে কাঁসর ঘন্টা খোল করতালি বাজিয়া উঠিল। বাগানের দক্ষিণ সীমান্ত হইতে নহবতের মধুর শব্দ আসিতে লাগিল। সেই শব্দ ভাগীরথী বক্ষে যেন ভ্রমণ করিতে করিতে অতি দূরে গিয়া কোথায় মিশিয়া যাইতে লাগিল। মন্দ মন্দ কুসুমগন্ধবাহী বসন্তানিল। সবে জ্যোৎস্না উঠিতেছে। ঠাকুরদের আরতির যেন চতুর্দ্দিকে আয়োজন হইতেছে। মাষ্টার, দ্বাদশ শিবমন্দিরে, শ্রীশ্রী-রাধাকান্তের মন্দিরে ও শ্রীশ্রীভবতারিণীর মন্দিরে আরতি দর্শন করিয়া পরম প্রীতি লাভ করিলেন। সিধু বলিলেন, "এটী রাসমণির দেবালয়। এখানে নিত্যসেবা। অনেক অতিথি, কাঙ্গাল আসে।"

কথা কহিতে কহিতে ভবতারিণীর মন্দির হইতে বৃহৎ পাকা উঠানের মধ্য দিয়া পাদচারণ করিতে করিতে দুইজনে আবার ঠাকুর শ্রীরামকৃষ্ণের ঘরের সম্মুখে আসিয়া পড়িলেন। এবার দেখি-লেন, ঘরের দ্বার দেওয়া।

এই মাত্র ধূনা দেওয়া হইয়াছে। মাষ্টার ইংরাজী পড়িয়াছেন, ঘরে হঠাৎ প্রবেশ করিতে পারিলেন না। দ্বারদেশে বৃন্দে (ঝি) দাঁড়াইয়াছিল। জিজ্ঞাসা করিলেন, "হ্যাঁগা, সাধুটী কি এখন এর ভিতর আছেন?" বৃন্দে বলিল, হাঁ, এই ঘরের ভিতরে আছেন।

মাষ্টার। ইনি এখানে কত দিন আছেন?

বৃন্দে। তা অনেক দিন আছেন—

মাষ্টার। আচ্ছা, ইনি কি খুব বই টই পড়েন?

বৃন্দে। আর বাবা বই টই! সব ওঁর মুখে!

মাষ্টার সবে পড়া শুনা ক'রে এসেছেন। ঠাকুর শ্রীরামকৃষ্ণ বই পড়েন না শুনে আরও অবাক্ হ'লেন।

মাষ্টার। আচ্ছা, ইনি বুঝি এখন সন্ধ্যা ক'র্‌বেন?—আমরা কি এ ঘরের ভিতর যেতে পারি?—তুমি একবার খবর দিবে?

বৃন্দে। তোমরা যাও না বাবা! গিয়ে ঘরে বোসো।

তখন তাঁহারা ঘরে প্রবেশ করিয়া দেখেন, ঘরে আর অন্য কেহ নাই। ঠাকুর শ্রীরামকৃষ্ণ ঘরে একাকী তক্তাপোষের উপর বসিয়া আছেন। ঘরে ধূনা দেওয়া হইয়াছে ও সমস্ত দরজা বন্ধ। মাষ্টার প্রবেশ করিয়াই বদ্ধাঞ্জলি হইয়া প্রণাম করিলেন। ঠাকুর শ্রীরামকৃষ্ণ বসিতে অনুজ্ঞা করিলে তিনিও সিধু মেজেতে বসিলেন। ঠাকুর জিজ্ঞাসা করিলেন, "কোথায় থাকো, কি করো, বরাহনগরে কি ক'র্‌তে এসেছ," ইত্যাদি। মাষ্টার সমস্ত পরিচয় দিলেন। কিন্তু দেখিতে লাগিলেন যে, ঠাকুর মাঝে মাঝে যেন অন্যমনস্ক হইতেছেন। পরে শুনিলেন, এরই নাম ভাব। যেমন কেহ ছিপ হাতে করিয়া মাছ ধরিতে বসিয়াছে। মাছ আসিয়া টোপ খাইতে থাকিলে ফাত্‌না যখন নড়ে, সে ব্যক্তি যেমন শশব্যস্ত হইয়া ছিপ্‌-হাতে করিয়া ফাত্‌নার দিকে, একদৃষ্টে একমনে চাহিয়া থাকে, কাহারও সহিত কথা কয় না; এ ঠিক সেইরূপ ভাব। পরে শুনিলেন ও দেখিলেন, ঠাকুরের সন্ধ্যার পর এইরূপ ভাবান্তর হয়, কখন কখন তিনি একবারে বাহ্যশূন্য হ'ন।

মাষ্টার। আপনি এখন সন্ধ্যা ক'র্‌বেন, তবে এখন আমরা আসি।

শ্রীরামকৃষ্ণ (ভাবস্থ)। না—সন্ধ্যা—তা এমন কিছু নয়।

আর কিছু কথা-বার্ত্তার পর মাষ্টার প্রণাম করিয়া বিদায় গ্রহণ করিলেন। ঠাকুর বলিলেন, "আবার এসো।"

মাষ্টার ফিরিবার সময় ভাবিতে লাগিলেন, "এ সৌম্য কে—যাঁহার কাছে ফিরিয়া যাইতে ইচ্ছা করিতেছে?—বই না পড়িলে কি মানুষ

মহৎ হয়?—কি আশ্চর্য্য, আবার আসিতে ইচ্ছা হইতেছে। ইনিও বলিয়াছেন, আবার এসো।—কাল কি পরশ্ব সকালে আসিব।"

# তৃতীয় পরিচ্ছেদ।

## দ্বিতীয় দর্শন ও গুরুশিষ্য-সংবাদ।

অখণ্ডমণ্ডলাকারং ব্যাপ্তং যেন চরাচরম্।
তৎপদং দর্শিতং যেন তস্মৈ শ্রীগুরবে নমঃ॥

দ্বিতীয় দর্শন সকাল বেলা, বেলা আটটার সময়। ঠাকুর তখন কামাতে যাচ্ছেন। এখনও একটু শীত আছে। তাই তাঁহার গায়ে moleskinএর র‍্যাপার। র‍্যাপারের কিনারা শালু দিয়ে মোড়া। মাষ্টারকে দেখিয়া বলিলেন, তুমি এসেছ? আচ্ছা, এখানে বসো।

এ কথা দক্ষিণ পূর্ব্ব বারাণ্ডায় হইতেছিল। নাপিত উপস্থিত। সেই বারাণ্ডায় ঠাকুর কামাইতে বসিলেন ও মাঝে মাঝে মাষ্টারের সহিত কথা কহিতে লাগিলেন। গায়ে ঐরূপ র‍্যাপার; পায়ে চটি জুতা, সহাস্যবদন। কথা কহিবার সময় কেবল একটু তোত্‌লা।

শ্রীরামকৃষ্ণ (মাষ্টারের প্রতি) হ্যাঁগা, তোমার বাড়ী কোথায়?

মাষ্টার। আজ্ঞা, কলিকাতায়।

শ্রীরামকৃষ্ণ। এখানে কোথায় এসেছ?

মাষ্টার। এখানে বরাহনগরে বড় দিদির বাড়ী আসিয়াছি। ঈশান কবিরাজের বাটী। শ্রীরামকৃষ্ণ। ওহ্‌ ঈশেনের বাড়ী।

[শ্রীকেশবচন্দ্র সেন ও মার কাছে ঠাকুরের ক্রন্দন।]

শ্রীরামকৃষ্ণ। হ্যাঁগা, কেশব কেমন আছে? বড় অসুখ হয়েছিল।

মাষ্টার। আমিও শুনেছিলুম বটে, এখন বোধ হয় ভাল আছেন।

শ্রীরামকৃষ্ণ। আমি আবার কেশবের জন্য মার কাছে ডাব-চিনি মেনেছিলুম। শেষ রাত্রে ঘুম ভেঙ্গে যেতো, আর মার কাছে কাঁদ্‌তুম; বল্‌তুম, মা কেশবের অসুখ ভাল ক'রে দাও, কেশব না থাক্‌লে আমি কল্‌কাতায় গেলে কার সঙ্গে কথা কব? তাই ডাব-চিনি মেনেছিলুম্।

"হ্যাঁগা, কুক্‌-সাহেব না কি এক জন এসেছে? সে না কি লেক্‌চার দিচ্ছে? আমাকে কেশব জাহাজে তুলে নিয়ে গিছল। কুক্‌সাহেবও ছিল।

মাষ্টার। আজ্ঞা, এই রকম শুনেছিলুম বটে; কিন্তু আমি তাঁর লেক্‌চার শুনি নাই। আমি তাঁর বিষয় বিশেষ জানি না।

[ গৃহস্থ ও পিতার কর্ত্তব্য। ]

শ্রীরামকৃষ্ণ। প্রতাপের ভাই এসেছিল। এখানে কয় দিন ছিল। কাজ কর্ম্ম নাই। বলে, আমি এখানে থাক্‌ব! শুন্‌লাম, মাগছেলে সব শ্বশুরবাড়ীতে রেখেছে। অনেকগুলি ছেলে-পিলে। আমি বক্‌লুম। দেখ দেখি, ছেলে-পিলে হয়েছে, তাদের কি আবার ওপাড়ার লোকে এসে খাওযাবে দাওয়াবে, মানুষ ক'র্‌বে? লজ্জা করে না যে, মাগছেলেদের আর একজন খাওয়াচ্ছে, আর তাদের শ্বশুরবাড়ী ফেলে রেখেছে! আমরা অনেক বক্‌লুম, আব কর্ম্ম কাজ খুজে নিতে বল্‌লুম। তবে এখান থেকে যেতে চায়।

---

# চতুর্থ পরিচ্ছেদ।

অজ্ঞানতিমিরান্ধস্য জ্ঞানাঞ্জনশলাকয়া।
চক্ষুরুন্মীলিতং যেন তস্মৈ শ্রীগুরবে নমঃ॥

[ মাষ্টারকে তিরস্কার ও তাঁহার অহঙ্কার চূর্ণকরণ। ]

শ্রীরামকৃষ্ণ ( মাষ্টারের প্রতি )। তোমাব কি বিবাহ হ'য়েছে?

মাষ্টার। আজ্ঞে হাঁ। শ্রীরামকৃষ্ণ ( শিহরিয়া ) ওরে রামলাল! যাঃ বিয়ে ক'রে ফেলেছে!

শ্রীযুক্ত রামলাল, ঠাকুরের ভ্রাতুষ্পুত্র ও কালীবাড়ীর পূজারী।

মাষ্টার ঘোরতর অপরাধীর ন্যায় অবাক হইয়া অবনত মস্তকে চুপ করিয়া বসিয়া রহিলেন। ভাবিতে লাগিলেন, বিয়ে করা কি এত দোষ!

ঠাকুর আবার জিজ্ঞাসা করিলেন, তোমার কি ছেলে হ'য়েছে?

মাষ্টারের বুক ঢিপ্ ঢিপ্ করিতেছে। ভয়ে ভয়ে বলিলেন— আজ্ঞে, ছেলে হ'য়েছে। ঠাকুর আবার আক্ষেপ করিয়া বলিতেছেন, যাঃ ছেলে হ'য়ে গেছে! তিরস্কৃত হইয়া তিনি স্তব্ধ হইয়া রহিলেন। তাঁহার অহঙ্কার চূর্ণ হইতে লাগিল। কিয়ৎক্ষণ পরে ঠাকুর শ্রীরামকৃষ্ণ আবার কৃপাদৃষ্টি করিয়া সস্নেহে বলিতে লাগিলেন, "দেখ,

তোমার লক্ষণ ভাল ছিল, আমি কপাল চোক এ সব দেখ্‌লে বুঝ্‌তে পারি। * * আচ্ছা, তোমার পরিবার কেমন? বিদ্যাশক্তি না অবিদ্যাশক্তি?"

[ জ্ঞান কাহাকে বলে? প্রতিমা পূজা। ]

মাষ্টার। আজ্ঞা ভাল, কিন্তু অজ্ঞান।

শ্রীরামকৃষ্ণ ( বিরক্ত হইয়া )। আর তুমি জ্ঞানী?

তিনি জ্ঞান কাহাকে বলে, অজ্ঞান কাহাকে বলে, এখনও জানেন নাই। এখন এই পর্য্যন্ত জানিতেন যে, লেখা পড়া শিখিলে ও বই পড়িতে পারিলে জ্ঞান হয়। এই ভ্রম পরে দূর হইয়াছিল, তখন শুনিলেন, যে ঈশ্বরকে জানার নাম জ্ঞান, ঈশ্বরকে না জানার নামই অজ্ঞান। ঠাকুর বলিলেন—'তুমি কি জ্ঞানী!' মাষ্টারের অহঙ্কারে আবার বিশেষ আঘাত লাগিল।

শ্রীরামকৃষ্ণ। আচ্ছা, তোমার 'সাকারে' বিশ্বাস, না 'নিরাকারে'?

মাষ্টার ( অবাক্ হইয়া, স্বগতঃ )। সাকারে বিশ্বাস থাকিলে কি নিরাকারে বিশ্বাস হয়? ঈশ্বর নিরাকার, এ বিশ্বাস থাকিলে, ঈশ্বর সাকার এ বিশ্বাস কি হইতে পারে? বিরুদ্ধ অবস্থা দুটাই কি সত্য হইতে পারে? সাদা জিনিষ, দুধ, কি আবার কালো হ'তে পারে?

মাষ্টার। আজ্ঞা নিরাকার, আমার এইটী ভাল লাগে।

শ্রীরামকৃষ্ণ। তা বেশ। একটাতে বিশ্বাস থাক্‌লেই হ'ল। নিরাকারে বিশ্বাস, তাত ভালই। তবে এ বুদ্ধি কোরো না যে,—এইটী কেবল সত্য, আর সব মিথ্যা। এইটী জেনো যে নিরাকারও সত্য, আবার সাকারও সত্য। তোমার যেটী বিশ্বাস, সেইটীই ধ'রে থাক্‌বে।

মাষ্টার দুইই সত্য এই কথা বার বার শুনিয়া অবাক্ হইয়া রহিলেন। একথা ত তাঁহার পুথিগত বিদ্যার মধ্যে নাই!

তাঁহার অহঙ্কার তৃতীয়বার চূর্ণ হইতে লাগিল। কিন্তু এখনও সম্পূর্ণ হয় নাই। তাই আবার একটু তর্ক করিতে অগ্রসর হইলেন।

মাষ্টার। আজ্ঞা, তিনি সাকার, এ বিশ্বাস যেন হ'ল। কিন্তু মাটীর প্রতিমা তিনি ত ন'ন—

শ্রীরামকৃষ্ণ। মাটী কেন গো! চিন্ময়ী প্রতিমা।

মাষ্টার "চিণ্ময়ী প্রতিমা" বুঝিতে পারিলেন না। বলিলেন, আচ্ছা যারা মাটীর প্রতিমা পূজা করে, তাদের ত বুঝিয়ে দেওয়া উচিত যে, মাটীর প্রতিমা ঈশ্বর নয়, আর প্রতিমার সম্মুখে ঈশ্বরকে উদ্দেশ ক'রে পূজা করো ; মাটীকে পূজা করা উচিত নয়।

[ লেক্‌চার ( Lecture ) ও ঠাকুর শ্রীরামকৃষ্ণ। )

শ্রীরামকৃষ্ণ ( বিরক্ত হইয়া )। তোমাদের ক'ল্‌কাতার লোকের ওই এক্! কেবল লেকচার দেওয়া, আর বুঝিয়ে দেওয়া! আপনাকে কে বোঝায় তার ঠিক নাই। তুমি বুঝাবার কে? যাঁর জগৎ তিনি বুঝাবেন! যিনি এই জগৎ ক'রেছেন, চন্দ্র সূর্য্য মানুষ জীব জন্তু করেছেন ; জীবজন্তুদের খাবার উপায়, পালন ক'রবার জন্য মা বাপ, করেছেন, মা বাপের স্নেহ ক'রেছেন, তিনিই বুঝাবেন। তিনি এত উপায় ক'রেছেন, আর এ উপায় কর্‌বেন না? যদি বুঝাবার দরকার হয়, তিনিই বুঝাবেন। তিনি ত অন্তর্য্যামী। যদি ঐ মাটীর প্রতিমা পূজা করাতে, কিছু ভুল হয়ে থাকে, তিনি কি জানেন না —তাঁকেই ডাকা হচ্ছে? তিনি ঐ পূজাতেই সন্তুষ্ট হয়েন। তোমার ওর জন্য মাথা ব্যথা কেন? তুমি নিজের যাতে জ্ঞান হয়, ভক্তি হয়, তার চেষ্টা কর!

এইবার তাঁহার অহঙ্কার বোধ হয় একবারে চূর্ণ হইল।

তিনি ভাবিতে লাগিলেন, ইনি যা বলছেন তাতো ঠিক। আমার বুঝাতে যাবার কি দরকার? আমি কি ঈশ্বরকে জেনেছি—না আমার তাঁর উপর ভক্তি হয়েছে! "আপনি শুতে স্থান পায় না শঙ্করাকে ডাকে।" জানি না, শুনি না, পরকে বুঝাতে যাওয়া বড়ই লজ্জার কথা ও হীনবুদ্ধির কাজ! একি অঙ্কশাস্ত্র, না ইতিহাস, না সাহিত্য, যে পরকে বুঝাবে? এ যে ঈশ্বরতত্ত্ব! ইনি যা বল্‌ছেন, মনে বেশ লাগ্‌ছে।

ঠাকুরের সহিত তাঁহার এই প্রথম ও শেষ তর্ক।

শ্রীরামকৃষ্ণ। তুমি মাটীর প্রতিমা পূজা ব'ল্‌ছিলে। যদি মাটীরই হয়, সে পূজাতে প্রয়োজন আছে। নানা রকম পূজা ঈশ্বরই আয়োজন ক'রেছেন। যার জগৎ, তিনিই এ সব করেছেন—অধিকারী ভেদে। যার যা পেটে সয়, মা সেইরূপ খাবার বন্দোবস্ত করেন।

ডাক্তার। কিন্তু আগুন 'heat' ও দেয়, আর lightও দেয়। আলোতে দেখা যায়, বটে, কিন্তু উত্তাপে গা পুড়ে যায়। Duty (কর্ত্তব্য কর্ম্ম) ক'র্‌তে গেলে কেবল আনন্দ হয় তা নয়; কষ্টও আছে।

মাষ্টার (গিরীশের প্রতি)। পেটে খেলে পিঠে সয়। কষ্টেও আনন্দ।

গিরীশ ( ডাক্তারের প্রতি। Duty শুষ্ক।

ডাক্তার। কেন? গিরীশ। তবে সরস। (সকলের হাস্য)।

মাষ্টার। বেশ এইবার লোভে গুলি খাওয়া এসে পড়্‌লো।

গিরীশ (ডাক্তারের প্রতি)। সরস, নচেৎ duty কেন করেন?

ডাক্তার। এইরূপ মনের inclination (মনের ঐ দিকে গতি)।

মাষ্টার ( গিরীশের প্রতি)। 'পোড়া স্বভাবে টানে।' (হাস্য)। যদি এক দিকে ঝোঁক(inclination)ই হ'লো, তবে free will কোথায়?

ডাক্তার। আমি free (স্বাধীন) একেবারে বল্‌ছি না। গরু খুঁটিতে বাঁধা আছে দড়ি যতদূর যায়, তার ভিতর free। দড়ি টান্ পড়লে আবার—

## [ শ্রীরামকৃষ্ণ ও Free Will ]

শ্রীরামকৃষ্ণ। এই উপমা যদু মল্লিকও ব'লেছিল। ( ছোট নরেন্দ্রের প্রতি) একি ইংরাজীতে আছে?

(ডাক্তার প্রতি )। দেখ, ঈশ্বর সব কর্‌ছেন, তিনি যন্ত্রী আমি যন্ত্র। এ বিশ্বাস যদি কারো হয়, সে তো জীবন্মুক্ত—'তোমার কর্ম্ম তুমি কর, লোকে বলে করি আমি।' কি রকম জানো? বেদান্তের একটা উপমা আছে।—একটা হাঁড়ীতে ভাত চড়িয়েছো; আলু, বেগুন সব ভাতে দিয়েছ, খানিক পরে আলু, বেগুন, চাল লাফাতে থাকে, যেন অভিমান কর্‌ছে, 'আমি ন'ড়ছি,' 'আমি লাফাচ্চি'। ছোট ছেলেরা দেখলে ভাবে, আলু, পটল, বেগুন ওরা বুঝি জীবন্ত, তাই লাফাচ্চে! যাদের জ্ঞান হ'য়েছে, তারা কিন্তু বুঝিয়ে দেয় যে, এই সব আলু, বেগুন, পটোল এরা জীয়ন্ত নয়, নিজে লাফাচ্চে না হাঁড়ীর নীচে আগুন জ্বল্‌ছে, তাই ওরা লাফাচ্চে। যদি কাঠ টেনে-লওয়া যায়, তা হলে আর নড়ে না। জীবের 'আমি কর্ত্তা' এই অভিমান অজ্ঞান থেকে হয়। ঈশ্বরের শক্তিতে সব শক্তিমান,

জলন্ত কাঠ টেনে নিলে সব চুপ।—পুতুলনাচের পুতুল বাজীকরের হাতে বেশ নাচে, হাত থেকে প'ড়ে গেলে আর নড়ে না চড়ে না!

"যতক্ষণ না ঈশ্বর দর্শন হয়, যতক্ষণ সেই পরশমণি ছোঁয়া না হয়, ততক্ষণ আমি কর্ত্তা এই ভুল থাক্‌বে, আমি সৎ কাজ করেছি, অসৎ কাজ করেছি, এই সব ভেদ বোধ থাক্‌বেই থাক্‌বে। এ ভেদ বোধ তাঁরই মায়া—তাঁর মায়ার সংসার চালাবার জন্য বন্দোবস্ত; বিদ্যামায়া আশ্রয় কর্‌লে, সৎপথ ধর্‌লে তাঁকে লাভ করা যায়। যে লাভ করে, যে ঈশ্বরকে দর্শন করে, সেই এই মায়া পার হয়ে যেতে পারে। তিনিই একমাত্র কর্ত্তা—আমিই অকর্ত্তা, এ বিশ্বাস যার,সেই জীবন্মুক্ত। একথা কেশব সেনকে বলেছিলাম।

গিরীশ। Free Will কেমন করে আপনি জানলেন?

ডাক্তার। Reason ( বিচার ) এর দ্বারা নয়—I feel it!

গিরীশ। Then I and others feel it to be the reverse. সকলে ঠিক উল্টো বোধ করি, যে আমরা পরতন্ত্র। (সকলের হাস্য)

ডাক্তার। Dutyর ভিতর দুটো element—১। Duty ব'লে কর্ত্তব্য কর্ম্ম কর্‌তে যাই, ২। পরে আহ্লাদ হয়। কিন্তু initial stageএ (গোড়াতে) আনন্দ হবে বলে যাই না। ছেলেবেলা দেখ্‌তুম্ পুরুত সন্দেশে পিপ্‌ড়ে হলে বড ভাবিত হ'তো। পুরুতের প্রথমেই সন্দেশ চিন্তা করে আনন্দ হয় না ( হাস্য )। প্রথমে বড় ভাবনা।

মাষ্টার (স্বগতঃ)। পরে আনন্দ, কি সঙ্গে সঙ্গে মনে আনন্দ হয়, বলা কঠিন। আনন্দের জোরে কার্য্য হলে free will কোথায়?

---

## পঞ্চম পরিচ্ছেদ।

অহৈতুকী ভক্তি। পূর্ব্বকথা—শ্রীরামকৃষ্ণের দাস ভাব।

শ্রীরামকৃষ্ণ। ইনি ( ডাক্তার ) যা বলেছেন, তার নাম অহৈতুকী ভক্তি। মহেন্দ্র সরকারের কাছে আমি কিছু চাই না—কোন প্রয়োজন নাই,মহেন্দ্র সরকারকে দেখ্‌তে ভাল লাগে,এরই নাম অহৈতুকী ভক্তি। একটু আনন্দ হয় তা কি ক'র্‌বো?

"অহল্যা বলেছিল, হে রাম! যদি শূকরযোনিতে জন্ম হয় তাতেও আমার আপত্তি নাই, কিন্তু যেন তোমার পাদপদ্মে শুদ্ধা ভক্তি থাকে—আমি আর কিছু চাই না।

"রাবণ বধের কথা স্মরণ করাবার জন্য নারদ অযোধ্যায় রামচন্দ্রের সঙ্গে দেখা করতে গিয়েছিলেন। তিনি সীতারাম দর্শন করে স্তব করতে লাগ্‌লেন। রামচন্দ্র স্তবে সন্তুষ্ট হয়ে বল্লেন, 'নারদ! আমি তোমার স্তবে সন্তুষ্ট হয়েছি, তুমি কিছু বর লও'। নারদ বল্লেন, 'রাম! যদি একান্ত আমায় বর দেবে, তো এই বর দাও যেন তোমার পাদপদ্মে আমার শুদ্ধা ভক্তি থাকে, আর এই কোরো যেন তোমার ভুবনমোহিনী মায়ায় মুগ্ধ না হই।' রাম বল্লেন, 'আরও কিছু বর লও।' নারদ বল্লেন, 'আর কিছুই আমি চাই না, কেবল চাই তোমার পাদপদ্মে শুদ্ধাভক্তি।'

"এঁর তাই। যেমন ঈশ্বরকে শুধু দেখ্‌তে চায়, আর কিছু—ধন মান, দেহসুখ—কিছুই চায় না। এরই নাম 'শুদ্ধাভক্তি।'

"আনন্দ একটু হয় বটে, কিন্তু বিষয়ের আনন্দ নয়। ভক্তির, প্রেমের, আনন্দ। শম্ভু (মল্লিক) বলেছিল—যখন আমি তার বাড়ীতে প্রায় যেতুম—"তুমি এখানে এস; অবশ্য আমার সঙ্গে আলাপ করে আনন্দ পাও তাই এস",—ঐ টুকু আনন্দ আছে।

"তবে ওর উপর আর একটী অবস্থা আছে! বালকের মত যাচ্ছে; কেন,—ঠিক নাই; হয় তো একটা ফড়িঙ ধর্‌ছে!

শ্রীরামকৃষ্ণ (ভক্তদের প্রতি)। এঁর (ডাক্তারের) মনের ভাব কি বুঝেছো? ঈশ্বরকে প্রার্থনা করা হয়, হে ঈশ্বর, আমায় সৎ ইচ্ছা দাও, যেন অসৎ কাজে মতি না হয়।

"আমারও ঐ অবস্থা ছিল। একে দাস্য বলে। আমি মা মা বলে এমন কাঁদতুম যে, লোক দাঁড়িয়ে যেতো। আমার এই অবস্থার পর আমাকে বীড়বার জন্য, আর আমার পাগলামি সারাবার জন্য তারা একজন রাঁড় এনে ঘরে বসিয়ে দিয়ে গেল,—সুন্দর, চোখ ভাল। আমি মা মা বলে ঘর থেকে বেরিয়ে এলুম, আর হলধারীকে ডেকে দিয়ে বল্লুম, দাদা দেখ্‌বে এসো ঘরেকে এসেছে।" হলধারীকে, আর

সব লোককে, ব'লে দিলুম। এই অবস্থায় মা মা ব'লে কাঁদ্‌তুম, কেঁদে কেঁদে ব'লতুম,'মা! রক্ষা কর; মা! আমায় নিখাদ কর, যেন সৎ থেকে অসতে মন না যায়। তোমার এ ভাব তো বেশ—ঠিক ভক্তিভাব, দাসভাব।

[ জগতের উপকার ও সামান্য জীব। নিষ্কামকর্ম্ম ও শুদ্ধসত্ত্ব। ]

শ্রীরামকৃষ্ণ। যদি কারো শুদ্ধসত্ত্ব ( গুণ ) আসে, সে কেবল ঈশ্বর চিন্তা করে, তার আর কিছুই ভাল লাগে না। কেউ কেউ প্রারব্ধের গুণে জন্ম থেকে শুদ্ধ সত্ত্ব গুণ পায়। কামনাশূন্য হ'য়ে কর্ম্ম ক'রতে চেষ্টা ক'র্‌লে, শেষে শুদ্ধসত্ত্ব লাভ হয়। রজোমিশান সত্ত্ব গুণ থাক্‌লে ক্রমে নানা দিকে মন হয়, তখন জগতের উপকার ক'র্‌বো এই সব অভিমান এসে জোটে। জগতের উপকার এই সামান্য জীবের পক্ষে কর্‌তে যাওয়া বড কঠিন। তবে যদি কেউ পরোপকারের জন্য কামনাশূন্য হ'য়ে কর্ম্ম করে, তাতে দোষ নাই,- একে নিষ্কাম কর্ম্ম বলে। এরূপ কর্ম্ম কর্‌তে চেষ্টা করা খুব ভাল! কিন্তু সকলে পারে না। বড় কঠিন। সকলেরই কর্ম্ম ক'র্‌তে হবে, দু একটী লোক কর্ম্ম ত্যাগ ক'র্‌তে পারে। দু একজন লোকের শুদ্ধসত্ত্ব দেখ্‌তে পাওয়া যায়। এই নিষ্কাম কর্ম্ম ক'র্‌তে ক'র্‌তে রজোমিশান সত্ত্বগুণ ক্রমে শুদ্ধসত্ত্ব হ'য়ে দাঁড়ায়।

"শুদ্ধসত্ত্ব হ'লেই ঈশ্বর লাভ তাঁর কৃপায় হয়।

"সাধারণ লোকে এই শুদ্ধসত্ত্বের অবস্থা বুঝতে পারে না; হেম আমায় ব'লেছিল, 'কেমন ভট্টাচার্য্য মহাশয়। জগতে মান লাভ করা মানুষ জীবনের উদ্দেশ্য, কেমন?'

---

# প্রথম ভাগ-অষ্টাদশ খণ্ড।

## শ্রীরামকৃষ্ণ, নরেন্দ্র, গিরীশ, সরকার প্রভৃতি ভক্ত সঙ্গে।

## প্রথম পরিচ্ছেদ।

### ভজনানন্দে—সমাধিমন্দিরে।

পরদিন ২৭এ অক্টোবর, ১৮৮৫। মঙ্গলবার বেলা সাড়ে পাঁচটা। আজ নরেন্দ্র, ডাক্তার সরকার, শ্যাম বসু, গিরীশ, ডাক্তার দোকড়ি,

ছোট নরেন্দ্র, রাখাল, মাষ্টার ইত্যাদি অনেকে উপস্থিত। ডাক্তার আসিয়া হাত দেখিলেন ও ঔষধের ব্যবস্থা করিলেন।

ডাক্তার পীড়াসম্বন্ধীয় কথার পর ও শ্রীরামকৃষ্ণের ঔষধ সেবনের পর বলিলেন, "তবে শ্যামবাবুর সঙ্গে তুমি কথা কও, আমি আসি।' শ্রীরামকৃষ্ণ ও একজন ভক্ত বলিয়া উঠিলেন, 'গান শুন্‌বেন?'

ডাক্তার। তুমি যে তিড়িং মিড়িং করে উঠ। ভাব চেপে রাখ্‌তে হবে।

ডাক্তার আবার বসিলেন। তখন নরেন্দ্র মধুরকণ্ঠে গান করিতেছেন, তৎসঙ্গে তানপুরা ও মৃদঙ্গ ঘন ঘন বাজিতেছে। গাহিতেছেন—

**গান।** চমৎকার অপার জগৎ রচনা তোমার, শোভার আগার বিশ্ব সংসার। অযুত তারকা চমকে রতন-কাঞ্চন-হার, কত চন্দ্র কত সূর্য্য নাহি অন্ত তার। শোভে বসুন্ধরা ধনধান্যময়, হায়, পূর্ণ তোমার ভাণ্ডার, হে মহেশ, অগণনলোক গায় ধন্য ধন্য এই গীতি অনিবার।

**গান।** নিবিড় আঁধারে মা তোর চমকে অরূপরাশি। তাই যোগী ধ্যান ধরে হ'য়ে গিরিগুহাবাসী। অনন্ত আঁধারকোলে, মহা নির্ব্বাণহিল্লোলে, চিরশান্তি-পরিমল, অবিরল যায় ভাসি। মহাকাল রূপ ধরি, আঁধার বসন পরি, সমাধি-মন্দিরে (ওমা) কে তুমি গো একা বসি, অভয় পদ কমলে, প্রেমের বিজলী জ্বলে, চিন্ময় মুখমণ্ডলে, শোভে অট্ট অট্ট হাসি।

ডাক্তার মাষ্টারকে বলিলেন, 'It is dangerous to him! (এ গান ঠাকুরের পক্ষে ভাল নয়, ভাব হইলে অনর্থ ঘটিতে পারে)।

শ্রীরামকৃষ্ণ মাষ্টারকে জিজ্ঞাসা করিলেন, কি বল্‌ছে? তিনি উত্তর করিলেন, ডাক্তার ভয় ক'র্‌ছেন, পাছে আপনার ভাবসমাধি হয়।

বলিতে বলিতে শ্রীরামকৃষ্ণ একটু ভাবস্থ হইয়াছেন, ডাক্তারের মুখপানে তাকাইয়া করযোড়ে বলিতেছেন, "না, না, কেন ভাব হবে?" কিন্তু বলিতে বলিতে তিনি গভীর ভাবসমাধিতে মগ্ন হইলেন। শরীর স্পন্দহীন, নয়ন স্থির! অবাক্! কাষ্ঠপুত্তলিকার ন্যায় উপবিষ্ট! বাহ্যশূন্য! মন বুদ্ধি অহঙ্কার চিত্ত সমস্তই অন্তর্মুখ। আর সে মানুষ নয়। নরেন্দ্রের মধুরকণ্ঠে মধুরগান চলিতেছে। তিনি গাহিলেন—

গান। এ কি এ সুন্দর শোভা, কি মুখ হেরি এ। আজি মোর ঘরে আইল হৃদয়নাথ, প্রেম উৎস উথলিল আজি। বল হে প্রেমময় হৃদয়ের স্বামী, কি ধন তোমারে দিব উপহার? হৃদয় প্রাণ লহ লহ তুমি, কি বলিব, যাহা কিছু আছে মম, সকলি লও হে নাথ।

গান। কি সুখ জীবনে মম ওহে নাথ দয়াময় হে, যদি চরণ-সরোজে পরাণ মধুপ চিরমগন না রয় হে। অগণন ধনরাশি তায় কিবা ফলোদয় হে, যদি লভিয়ে সে ধনে, পরম রতনে যতন না করয় হে। সুকুমার কুমার মুখ দেখিতে না চাই হে, যদি সে চাঁদবয়ানে তব প্রেমমুখ দেখিতে না পাই হে। কি ছার শশাঙ্কজ্যোতি, দেখি আঁধারময় হে, যদি সে চাঁদ প্রকাশে তব প্রেম চাঁদ নাহি তয় উদয় হে। সতীর পবিত্র প্রেম তাও মলিনতাময় হে, যদি সে প্রেমকনকে, তব প্রেমমণি নাহি জড়িত রয় হে। তীক্ষ্ণবিষা ব্যালী সম সতত দংশন হে, যদি মোহ পরমাদে, নাথ তোমাতে ঘটায় সংশয় হে। কি আর বলিব নাথ, বলিব তোমায়, তুমি আমার হৃদয়রতনমণি আনন্দনিলয় হে।

"সতীর পবিত্র প্রেম" গানের এই অংশ শুনিতে শুনিতে ডাক্তার অশ্রুপূর্ণলোচনে বলিযা উঠিলেন, আহা! আহা! নরেন্দ্র গাহিলেন—

গান। কত দিনে হবে সে প্রেম সঞ্চার। হয়ে পূর্ণকাম বল্‌বো হরিনাম, নয়নে বহিবে প্রেম-অশ্রুধার। কবে হবে আমার শুদ্ধ প্রাণমন, কবে যাব আমি প্রেমের-বৃন্দাবন, সংসার-বন্ধন হইবে মোচন, জ্ঞানাঞ্জনে যাবে লোচন আঁধার। কবে পরশমণি করি পরশন, লৌহময় দেহ হইবে কাঞ্চন, হরিময় বিশ্ব করিব দর্শন, লুটাইব ভক্তিপথে অনিবার। (হায়) কবে যাবে আমার ধরম করম, কবে যাবে জাতি কুলের ভরম, কবে যাবে ভয় ভাবনা সরম, পরিহরি অভিমান লোকাচার। মাখি সর্ব্ব অঙ্গে ভক্তপদধূলি, কাঁধে লয়ে চির বৈরাগ্যের ঝুলি, পিব প্রেমবারি দুই হাতে তুলি, অঞ্জলি অঞ্জলি প্রেমযমুনার। প্রেমে পাগল হ'য়ে হাসিব কাঁদিব, সচ্চিদানন্দসাগরে ভাসিব, আপনি মাতিয়ে সকলে মাতাব, হরিপদে নিত্য করিব বিহার॥

---

## দ্বিতীয় পরিচ্ছেদ।

জ্ঞান ও বিজ্ঞান বিচারে। ব্রহ্মদর্শন।

ইতিমধ্যে ঠাকুর শ্রীরামকৃষ্ণ বাহ্যসংজ্ঞা লাভ করিয়াছেন। গান

সমাপ্ত হইল। তখন পণ্ডিত ও মূর্খের—বালক ও বৃদ্ধের—পুরুষ ও স্ত্রীর—আপামর সাধারণের সেই মনোমুগ্ধকরী কথা হইতে লাগিল। সভাশুদ্ধ লোক নিস্তব্ধ! সকলেই সেই মুখপানে চাহিয়া রহিয়াছে। এখন সেই কঠিন পীড়া কোথায়? মুখ এখনও যেন প্রফুল্ল অরবিন্দ, —যেন ঐশ্বরিক জ্যোতিঃ বহির্গত হইতেছে। তখন তিনি ডাক্তারকে সম্বোধন করিয়া বলিতেছেন,"লজ্জা ত্যাগ কর, ঈশ্বরের নাম ক'রবে, তাতে আবার লজ্জা কি? লজ্জা, ঘৃণা, ভয়, তিন থাক্‌তে নয়! 'আমি এত বড় লোক, আমি হরি হরি ব'লে নাচ্‌ব? বড় বড লোক এ কথা শুন্‌লে আমায় কি ব'লবে। যদি বলে, ওহে, ডাক্তারটা হরি হরি বলে নেচেছে! লজ্জার কথা।' এ সব ভাব ত্যাগ কর।

ডাক্তার। আমার ও দিক্ দিয়েই যাওয়া নাই, লোকে কি ব'লবে, আমি তার তোয়াক্কা রাখি না।

শ্রীরামকৃষ্ণ। তোমার উটি খুব আছে! (সকলের হাস্য)।

শ্রীরামকৃষ্ণ। দেখ, জ্ঞান অজ্ঞানের পার হও, তবে তাঁকে জান্‌তে পারা যায়। নানা জ্ঞানের নাম অজ্ঞান। পাণ্ডিত্যের অহঙ্কারও অজ্ঞান। এক ঈশ্বর সর্ব্বভূতে আছেন, এই নিশ্চয় বুদ্ধির নাম জ্ঞান। তাঁকে বিশেষরূপে জানার নাম বিজ্ঞান। পায়ে কাঁটা বিঁধেছে, সে কাঁটাটা তোল্‌বার জন্য আর একটী কাঁটার প্রয়োজন। কাঁটাটী তোলার পর দুটী কাঁটাই ফেলে দেয়। প্রথমে অজ্ঞান কাঁটা দূর করবার জন্য জ্ঞানকাঁটাটী আন্‌তে হয়। তার পর জ্ঞান অজ্ঞান দুইটীই ফেলে দিতে হয়। তিনি যে জ্ঞান অজ্ঞানের পার। লক্ষ্মণ ব'লেছিলেন, রাম! একি আশ্চর্য্য! এত বড় জ্ঞানী স্বয়ং বশিষ্ঠদেব পুত্রশোকে অধীর হ'য়ে কেঁদেছিলেন! রাম ব'ল্লেন, ভাই, যার জ্ঞান আছে, তার অজ্ঞানও আছে, যার এক জ্ঞান আছে তার অনেক জ্ঞানও আছে। যার আলো বোধ আছে তার অন্ধকার বোধও আছে। ব্রহ্ম, জ্ঞান অজ্ঞানের পার, পাপ পুণ্যের পার, ধর্ম্মাধর্ম্মের পার, শুচি অশুচির পার।

এই বলিয়া শ্রীরামকৃষ্ণ রামপ্রসাদের গান আবৃত্তি করিয়া বলিতেছেন।

গান। আয় মন বেড়াতে যাবি।

কালী কল্পতরুমূলে রে চারি ফল কুড়ায়ে পাবি॥

[অবাঙ্‌মনসোগোচরম্‌, ব্রহ্মের স্বরূপ বুঝান যায় না।]

শ্যামবসু। দুই কাঁটা ফেলে দেওয়ার পর কি থাক্‌বে?

শ্রীরামকৃষ্ণ। নিত্যশুদ্ধবোধরূপম্‌। তা তোমায় কেমন ক'রে বুঝাবো? যদি কেউ জিজ্ঞাসা করে, ঘী কেমন খেলে। তাকে এখন কি ক'রে বুঝাবে? হদ্দ বল্‌তে পার,'কেমন ঘী, না যেমন ঘী।' একটী মেয়েকে তার একটী সঙ্গী জিজ্ঞাসা করেছিল, তোর স্বামী এসেছে, আচ্ছা ভাই স্বামী এলে কিরূপ আনন্দ হয়? মেয়েটী বল্লে, ভাই, তোর স্বামী হ'লে তুই জান্‌বি, এখন তোরে কেমন ক'রে বুঝাব।' পুরাণে আছে ভগবতী যখন হিমালয়েব ঘরে জন্মালেন তখন তাঁকে মা নানারূপে দর্শন দিলেন। গিরিরাজ সব রূপ দর্শন ক'রে শেষে ভগবতীকে বল্লেন, মা বেদে যে ব্রহ্মের কথা আছে, এইবার আমার যেন ব্রহ্মদর্শন হয়। তখন ভগবতী বল্লেন, বাবা, ব্রহ্মদর্শন যদি করতে চাও, তবে সাধুসঙ্গ কর। ব্রহ্ম কি জিনিষ —মুখে বলা যায় না। একজন বলেছিল সব উচ্ছিষ্ট হ'য়েছে, কেবল ব্রহ্ম উচ্ছিষ্ট হন নাই। এর মানে এই যে, বেদ, পুরাণ, তন্ত্র, আর সব শাস্ত্র, মুখে উচ্চারণ হওয়াতে উচ্ছিষ্ট হয়েছে বলা যেতে পারে, কিন্তু ব্রহ্ম কি বস্তু, কেউ এ পর্য্যন্ত মুখে বলতে পারে নাই। তাই ব্রহ্ম এ পর্য্যন্ত উচ্ছিষ্ট হন নাই। আর সচ্চিদানন্দের সঙ্গে ক্রীড়া, রমণ—যে কি আনন্দের, তা মুখে বলা যায় না। যার হ'য়েছে, সে জানে।

---

## তৃতীয় পরিচ্ছেদ।

পণ্ডিতের অহঙ্কার। পাপ ও পুণ্য।

ঠাকুর শ্রীরামকৃষ্ণ আবার ডাক্তারকে সম্বোধন করিয়া বলিলেন, "দেখ, অহঙ্কার না গেলে জ্ঞান হয় না। 'মুক্ত হ'ব কবে আমি যাবে যবে'। 'আমি,' ও 'আমার' এই দুইটী অজ্ঞান। 'তুমি' ও 'তোমার'

এই দুইটী জ্ঞান। যে ঠিক ভক্ত, সে বলে—হে ঈশ্বর! তুমিই কর্তা, তুমিই সব ক'রছো, আমি কেবল যন্ত্র; আমাকে যেমন করাও, তেমনি করি। আর এ সব তোমার ধন, তোমার ঐশ্বর্য্য, তোমার জগৎ। তোমারই গৃহ পরিজন, আমার কিছু নয়। আমি দাস। তোমার যেমন হুকুম, সেইরূপ সেবা করবার আমার অধিকার।"

"যারা একটু বৈ টৈ পড়েছে,অমনি তাদের অহঙ্কার এসে জোটে। ক—ঠাকুরের সঙ্গে ঈশ্বরীয় কথা হয়েছিল। সে বলে, 'ও সব আমি জানি।' আমি বল্লুম, যে দিল্লী গিছিলো, সে কি বলে বেড়ায় আমি দিল্লী গেছি, আর জাঁক করে? যে বাবু, সে কি বলে, আমি বাবু।"

শ্যামবসু। তিনি (ক-ঠাকুর) আপনাকে খুব মানেন।

শ্রীরামকৃষ্ণ। ওগো বল্‌বো কি! দক্ষিণেশ্বরে কালীবাড়ীতে একটী মেথরাণীর যে অহঙ্কার! তার গায়ে ২।১খানা গহনা ছিল। সে যে পথ দিয়ে আস্‌ছিল, সেই পথে দু একজন লোক তার পাশ দিয়ে চ'লে যাচ্ছিল। মেথরাণী তাদের ব'লে উঠলো, 'এই! সরে যা।' তা অন্য লোকের অহঙ্কারের কথা আর কি বলবো।'

শ্যামবসু। মহাশয়! পাপের শাস্তি আছে অথচ ঈশ্বর সব ক'রছেন, এ কি রকম কথা?

শ্রীরামকৃষ্ণ। কি তোমার সোণার বেণে বুদ্ধি!

নরেন্দ্র। সোণার বেণে বুদ্ধি, অর্থাৎ Calculating বুদ্ধি!

শ্রীরামকৃষ্ণ। ওরে পোদো, তুই আম খেয়ে নে। বাগানে কত শত গাছ আছে, কত হাজার ডাল আছে, কত কোটী পাতা আছে, এ সব হিসাবে তোর কাজ কি? তুই আম খেতে এসেছিস্, আম খেয়ে যা। (শ্যামবসুর প্রতি) তুমি এ সংসারে ঈশ্বর সাধন জন্য মানবজন্ম পেয়েছ। ঈশ্বরের পাদপদ্মে কিরূপে ভক্তি হয়, তাই চেষ্টা কর। তোমার এত শত কাজ কি? ফিলজফী লয়ে বিচার ক'রে তোমার কি হবে? দেখ, আধপো মদে তুমি মাতাল হ'তে পার। শুঁড়ির দোকানে কত মণ মদ আছে, এ হিসাবে তোমার কি দরকার?

ডাক্তার। আর ঈশ্বরের মদ infinite! সে মদের শেষ নাই!

শ্রীরামকৃষ্ণ (শ্যামবসুর প্রতি)। আর ঈশ্বরকে আম্মোক্তারী দাও না। তাঁর উপর সব ভার দাও। সৎ লোককে যদি কেউ ভার দেয়, তিনি কি অন্যায় করেন? পাপের শাস্তি দিবেন কি না দিবেন, সে তিনি বুঝবেন। ডাক্তার। তাঁর মনে কি আছে, তিনি জানেন। মানুষ হিসাব ক'রে কি ব'লবে? তিনি হিসাবের পার!

শ্রীরামকৃষ্ণ (শ্যামবসুর প্রতি)। তোমাদের ঐ এক! কলকাতাব লোকগুলো বলে, 'ঈশ্বরের বৈষম্যদোষ।' কেন না, তিনি একজনকে সুখে রেখেছেন, আর একজনকে দুঃখে রেখেছেন। শালাদের নিজের ভিতরও যেমন, ঈশ্বরের ভিতরও তেম্‌নি দেখে।

[ 'লোকমান্য' কি জীবনেব উদ্দেশ্য। ]

"হেম দক্ষিণেশ্বব যেত। দেখা হ'লেই আমায় ব'লতো, 'কেমন ভট্টাচার্য্য মশাই। জগতে এক বস্তু আছে:—মান্?' ঈশ্বরলাভ যে মানুষজীবনের উদ্দেশ্য, তা কম লোকেই বলে।

---

## চতুর্থ পরিচ্ছেদ।

### স্থূল, সূক্ষ্ম, কারণ ও মহাকারণ।

শ্যামবসু। সূক্ষ্মশরীর কেউ কি দেখিয়ে দিতে পারে? কেউ কি দেখাতে পারে, যে, সেই শরীর বাহিরে চলে যায়?

শ্রীরামকৃষ্ণ। যারা ঠিক ভক্ত, তাদের দায় প'ড়েছে তোমায় দেখাতে। কোন্ শালা মান্‌বে আর না মান্‌বে, তাদের দায়টা। একটা বড়লোক হাতে থাক্‌বে এ সব ইচ্ছা তাদের থাকে না!

শ্যামবসু। আচ্ছা, স্থূলদেহ, সূক্ষ্মদেহ, এ সব প্রভেদ কি?

শ্রীরামকৃষ্ণ। পঞ্চভূত লয়ে যে দেহ, সেইটী স্থূলদেহ। মন, বুদ্ধি, অহঙ্কার আব চিত্ত,এই লয়ে সূক্ষ্মশরীর। যে শরীরে ভগবানের আনন্দলাভ হয়, আর সম্ভোগ হয়, সেইটী কারণ শরীর। তন্ত্রে বলে, ভাগবতী তনু। সকলের অতীত'মহাকারণ'(তুরীয়)মুখে বলা যায় না।

[ সাধনেব প্রয়োজন। ঈশ্বরে একমাত্র ভক্তিই সার। ]

শ্রীরামকৃষ্ণ। কেবল শুনলে কি হবে? কিছু করো।

"সিদ্ধি সিদ্ধি মুখে বল্লে কি হবে ? তাতে কি নেশা হয়।

"সিদ্ধি বেটে গায়ে মাখলেও নেশা হয় না। কিছু খেতে হয়! কোন্‌টা একচল্লিশ নম্বরের সূতা, কোন্‌টা চল্লিশ নম্বরের—সূতার ব্যবসা না কর্‌লে এ সব কি বলা যায়। যাদের সূতার ব্যবসা আছে, তাদের পক্ষে অমুক নম্বরের সূতা বেছে দেওয়া কিছু শক্ত নয়! তাই বলি, কিছু সাধন কর। তখন স্থূল, সূক্ষ্ম, কারণ, মহাকারণ কা'কে বলে সব বুঝতে পার্‌বে। যখন ঈশ্বরের কাছে প্রার্থনা ক'র্‌বে, তাঁর পাদপদ্মে একমাত্র ভক্তি প্রার্থনা ক'র্‌বে।"

"অহল্যার শাপ মোচনের পর শ্রীরামচন্দ্র তাঁকে ব'ল্লেন, তুমি আমার কাছে বর লও। অহল্যা ব'ল্লেন, 'রাম যদি বর দিবে, তবে এই বর দাও—আমার যদি শূকরযোনিতেও জন্ম হয় তাতেও ক্ষতি নাই; কিন্তু হে রাম! যেন তোমার পাদপদ্মে আমার মন থাকে!"

"আমি মার কাছে এক মাত্র ভক্তি চেয়েছিলাম। মার পাদপদ্মে ফুল দিয়ে হাত যোড ক'রে ব'লেছিলাম, মা, এই লও তোমার অজ্ঞান, এই লও তোমার জ্ঞান, আমায় শুদ্ধা ভক্তি দাও। এই লও তোমার শুচি, এই লও তোমার অশুচি, আমায় শুদ্ধা ভক্তি দাও। এই লও তোমার পাপ, এই লও তোমার পুণ্য, এই লও তোমার ভাল, এই লও তোমার মন্দ, আমায় শুদ্ধাভক্তি দাও; এই লও তোমার ধর্ম্ম, এই লও তোমার অধর্ম্ম, আমায় শুদ্ধা ভক্তি দাও।'

"ধর্ম্ম কি না দানাদি কর্ম্ম। ধর্ম্ম নিলেই অধর্ম্ম ল'তে হবে। পুণ্য নিলেই পাপ ল'তে হবে। জ্ঞান নিলেই অজ্ঞান ল'তে হবে। শুচি নিলেই অশুচি ল'তে হবে। যেমন, যার আলো বোধ আছে, তার অন্ধকারও বোধ আছে। যার এক বোধ আছে, তার অনেক বোধও আছে। যার ভাল বোধ আছে তার মন্দ বোধও আছে।

"যদি কারও শূকরমাংস খেয়ে ঈশ্বরের পাদপদ্মে ভক্তি থাকে, সে পুরুষ ধন্য; আর হবিষ্য খেয়ে যদি সংসারে আসক্তি থাকে—

ডাক্তার। তবে সে অধম। এখানে একটী কথা বলি;—বুদ্ধ শূকরমাংস খেয়েছিল। শূকরমাংস খাওয়া আর Colic (পেটে

শূলবেদনা) ও হওয়া! এ ব্যারামের জন্য বুদ্ধ opium (আফিঙ) খেতো। নির্ব্বাণ টির্ব্বাণ কি জান, আফিং খেয়ে বুঁদ হ'য়ে থাক্‌তো, বাহ্যজ্ঞান থাক্‌তো না;—তাই নির্ব্বাণ!

বুদ্ধদেবের নির্ব্বাণ সম্বন্ধে এই ব্যাখ্যা শুনিয়া সকলে হাসিতে লাগিলেন; আবার কথাবার্ত্তা চলিতে লাগিল।

---

## পঞ্চম পরিচ্ছেদ।

### গৃহস্থ ও নিষ্কাম কর্ম্ম। Theosophy

শ্রীরামকৃষ্ণ (শ্যামবসুর প্রতি)। সংসার ধর্ম্ম, তাতে দোষ নাই। কিন্তু ঈশ্বরের পাদপদ্মে মন রেখে, কামনাশূন্য হ'য়ে কাজ কর্ম্ম ক'র্‌বে। এই দেখ না, যদি কারু পিঠে একটা ফোড়া হয়, সে যেমন সকলের সঙ্গে কথাবার্ত্তা কয়, হয়ত কাজ কর্ম্মও করে, কিন্তু যেমন ফোড়ার দিকে তার মন প'ড়ে থাকে, সেই রূপ।

"সংসারে নষ্টমেয়ের মত থাক্‌বে। মন উপপতির দিকে, কিন্তু সে সংসারের সব কাজ করে। (ডাক্তারের প্রতি) বুঝেছ?

ডাক্তার। ও ভাব যদি না থাকে, বুঝ্‌ব কেমন ক'রে?

শ্যামবসু। কিছু বোঝো বই কি! (সকলের হাস্য।)

শ্রীরামকৃষ্ণ (হাসিতে হাসিতে)। আর ঐ ব্যবসা অনেক দিন ধ'রে ক'র্‌ছেন কি বল? (সকলের হাস্য।)

শ্যামবসু। মহাশয়! Theosophy (থিয়সফি) কি রকম বলেন?

শ্রীরামকৃষ্ণ। মোট কথা এই, যারা শিষ্য ক'রে বেড়ায়, তারা হাল্‌কা থাকের লোক। আর যারা সিদ্ধাই অর্থাৎ নানা রকম শক্তি চায়, তারাও হাল্‌কা থাক্‌। যেমন গঙ্গা হেঁটে পার হয়ে যাব, এই শক্তি। অন্য দেশে এক জন কি কথা বল্‌ছে তাই বল্‌তে পারা, এই এক শক্তি। ঈশ্বরে শুদ্ধা ভক্তি হওয়া এই সব লোকের ভারি কঠিন।

শ্যামবসু। কিন্তু তারা (Theosophistরা) হিন্দুধর্ম্ম পুনঃ স্থাপিত কর্‌বার চেষ্টা কর্‌ছে।

শ্রীরামকৃষ্ণ। আমি তাদের বিষয় ভাল জানি না।

শ্যামবসু। মরবার পর জীবাত্মা কোথায় যায়—চন্দ্রলোকে নক্ষত্রলোকে ইত্যাদি—এ সব থিয়সফিতে জানা যায়।

শ্রীরামকৃষ্ণ। তা হবে। আমার ভাব কি রকম জান? হনুমানকে একজন জিজ্ঞাসা করেছিল, আজ কি তিথি? হনুমান বল্লে, 'আমি বার, তিথি, নক্ষত্র এ সব কিছু জানি না, কেবল এক রাম চিন্তা করি।' আমার ঠিক ঐ ভাব।

শ্যামবসু। তারা বলে, 'মহাত্মা' সব আছেন। আপনার কি বিশ্বাস?

শ্রীরামকৃষ্ণ। আমার কথা বিশ্বাস করেন তো আছে। এ সব কথা এখন থাক। আমার অসুখটা ক'মলে তুমি আসবে। যাতে তোমার শান্তি হয়, যদি আমায় বিশ্বাস কর—উপায় হ'য়ে যাবে। দেখ্‌ছো তো, আমি টাকা লই না, কাপড় লই না। এখানে প্যালা দিতে হয় না, তাই অনেকে আসে! (সকলের হাস্য।)

শ্রীরামকৃষ্ণ। (ডাক্তারের প্রতি)। তোমাকে এই বলা, রাগ কোরো না, ও সবতো অনেক ক'রলে—টাকা, মান, Lecture,—এখন মনটা দিন কতক ঈশ্বরেতে দাও, আর এখানে মাঝে মাঝে আসবে। ঈশ্বরের কথা শুনলে উদ্দীপন হবে।

কিয়ৎকাল পরে ডাক্তার বিদায় লইতে গাত্রোত্থান করিলেন। এমন সময়ে শ্রীযুক্ত গিরীশচন্দ্র ঘোষ আসিলেন ও ঠাকুরের চরণ ধূলি লইয়া উপবিষ্ট হইলেন। ডাক্তার তাঁহাকে দেখিয়া আনন্দিত হইলেন ও আবার আসন গ্রহণ করিলেন।

ডাক্তার। আমি থাক্‌তে উনি (গিরীশ বাবু) আসবেন না। যাই চ'লে যাব যাব হ'য়েছি, অমনি এসে উপস্থিত। (সকলের হাস্য।)

গিরীশের সঙ্গে ডাক্তারের বিজ্ঞান সভার (Science Association) কথা হইতে লাগিল।

শ্রীরামকৃষ্ণ। আমায় এক দিন সেখানে লয়ে যাবে?

ডাক্তার। তুমি সেখানে গেলে অজ্ঞান হ'য়ে যাবে—ঈশ্বরের আশ্চর্য্য কাণ্ড সব দেখে। শ্রীরামকৃষ্ণ। বটে?

## ষষ্ঠ পরিচ্ছেদ।

ডাক্তার (গিরীশের প্রতি)। আর সব কর—but do not worship him as God (ঈশ্বর ব'লে পূজা কোরো না)। এমন ভাল লোকটার মাথা খাচ্চ? গিরীশ। কি করি মহাশয়? যিনি এ সংসার সমুদ্র ও সন্দেহসাগর থেকে পার ক'রলেন তাঁকে আর কি বল্‌বো বলুন। তাঁর গু কি গু বোধ হয়?

ডাক্তার। গুর জন্য হ'চ্চে না। আমারও ঘৃণা নাই। একটা দোকানীর ছেলে এসেছিল, তা বাহ্য ক'রে ফেল্লে। সকলে নাকে কাপড় দিলে। আমি তার কাছে আধ ঘণ্টা বসে। নাকে কাপড় দিই নাই। আর মেথর যতক্ষণ মাথায় ক'রে নিয়ে যায়, ততক্ষণ আমার নাকে কাপড় দেবার যো নাই। আমি জানি, সেও যা, আমিও তা, কেন তাকে ঘৃণা কর্‌ব? আমি কি এর পায়ের ধূলা নিতে পারি না?—এই দেখ নিচ্চি। (শ্রীরামকৃষ্ণের পদধূলি গ্রহণ)।

গিরীশ। Angels (দেবগণ) এই মুহূর্ত্তকে ধন্য ধন্য কর্‌চেন।

ডাক্তার। তা পায়ের ধূলা লওয়া কি আশ্চর্য্য। আমি যে সকলেরই নিতে পারি।—এই দাও। এই দাও! (সকলের পায়ের ধূলা গ্রহণ)।

নরেন্দ্র (ডাক্তারের প্রতি)। এঁকে আমরা ঈশ্বরের মত মনে করি। কি রকম জানেন? যেমন Vegetable Creation (উদ্ভিদ) ও Animal Creation (জীবজন্তুগণ) এদের মাঝামাঝি এমন একটা point (স্থান) আছে, যেখানে এটা উদ্ভিদ্ কি প্রাণী স্থির করা ভারি কঠিন। সেইরূপ Man world (নরলোক) ও God-world (দেবলোক) এই দুয়ের মধ্যে এমন একটা স্থান আছে যেখানে বলা কঠিন, এ ব্যক্তি মানুষ না ঈশ্বর।

ডাক্তার। ওহে, ঈশ্বরের কথায় উপমা চলে না।

নরেন্দ্র। আমি God (ঈশ্বর) বল্‌ছি না, God-like man (ঈশ্বরতুল্য ব্যক্তি) বল্‌ছি।

ডাক্তার। ও সব নিজের নিজের ভাব চাপতে হয়। প্রকাশ করা ভাল নয়। আমার ভাব কেউ বুঝ্‌লে না। My best friend (যারা

আমার পরম বন্ধু ) আমাকে কঠোর নির্দ্দয় মনে করে। এই তোমরা হয়ত আমায় জুতো মেরে তাড়াবে।

শ্রীরামকৃষ্ণ ( ডাক্তারের প্রতি )। সে কি!—এরা তোমায় কত ভালবাসে। তুমি আস্‌বে বলে বাসক-সজ্জা করে জেগে থাকে।

গিরীশ। Every one has the greatest respect for you ( সকলেই আপনাকে যৎপরোনাস্তি শ্রদ্ধা করে। )

ডাক্তার। আমার ছেলে—আমার স্ত্রী পর্য্যন্ত—আমায় মনে করে hard-hearted ( স্নেহমমতাশূন্য ),—কেন না, আমার দোষ এই যে, আমি ভাব কারু কাছে প্রকাশ করি না।

গিরীশ। তবে মহাশয়! আপনার মনের কবাট খোলা তো ভাল—at least out of pity for your friends ( বন্ধুদের প্রতি অন্ততঃ কৃপা করে ),—এই মনে করে যে, তারা আপনাকে বুঝ্‌তে পার্‌ছে না!

ডাক্তার। বল্‌বো কি হে! তোমাদের চেয়েও আমার feelings worked up হয় ( অর্থাৎ আমার ভাব হয় )। ( নরেন্দ্রের প্রতি ) I shed tears in solitude! ( আমি একলা একলা বসে কাঁদি! )

[ মহাপুরুষ ও জীবের পাপগ্রহণ। অবতারবাদ ও নরেন্দ্র। ]

ডাক্তার ( শ্রীরামকৃষ্ণের প্রতি )। ভাল, তুমি ভাব হলে লোকের গায়ে পা দাও, সেটা ভাল নয়।

শ্রীরামকৃষ্ণ। আমি কি জান্‌তে পারি গা, কারু গায়ে পা দিচ্ছি কি না!

ডাক্তার। ওটা ভাল নয়, এটুকু তো বোধ হয়?

শ্রীরামকৃষ্ণ। আমার ভাবাবস্থায় আমার কি হয় তা তোমায় কি বল্‌বো? সে অবস্থার পর এমন ভাবি, বুঝি রোগ হচ্ছে ঐ জন্য। ঈশ্বরের ভাবে আমার উন্মাদ হয়। উন্মাদে এরূপ হয়, কি কর্‌বো?

ডাক্তার। ইনি মেনেছেন। He expresses regret for what he does, কাজটা sinful ( অন্যায় ) এটী বোধ আছে।

শ্রীরামকৃষ্ণ ( নরেন্দ্রের প্রতি )। তুই তো খুব শঠ ( বুদ্ধিমান্ )। তুই বল্‌ না, একে বুঝিয়ে দে না।

গিরীশ ( ডাক্তারের প্রতি )। মহাশয়! আপনি ভুল বুঝেছেন।

উনি সে জন্য দুঃখিত হন্ নি। এঁর দেহ শুদ্ধ—অপাপবিদ্ধ। ইনি জীবের মঙ্গলের জন্য তাদের স্পর্শ করেন। তাদের পাপ গ্রহণ করে এঁর রোগ হবার খুব সম্ভাবনা, তাই কখন কখনও ভাবেন। আপনার যখন Colic (শূল বেদনা) হ'য়েছিল তখন আপনার কি regret (দুঃখ) হয় নাই, কেন রাত জেগে এত প'ড়তুম? তা বলে রাত জেগে পড়াটা কি অন্যায় কাজ? রোগের জন্য regret (দুঃখ কষ্ট হ'তে পারে, তা বলে জীবের মঙ্গল সাধনের জন্য স্পর্শ করাকে অন্যায় কাজ মনে করেন না। ডাক্তার (অপ্রতিভ হইয়া, গিরীশের প্রতি)। তোমার কাছে হেরে গেলুম, দাও পায়ের ধূলা দাও (গিরীশের পদধূলি গ্রহণ)। (নরেন্দ্রের প্রতি) আর কিছু নয় হে, his intellectual power (গিরীশের বুদ্ধিমত্তা) মান্‌তে হবে।

নরেন্দ্র (ডাক্তারের প্রতি)। আর এককথা দেখুন। একটা scientific discovery (জড় বিজ্ঞানের সত্য বাহির) করবার জন্য আপনি life devote (জীবন উৎসর্গ) কর্‌তে পারেন—শরীর অসুখ ইত্যাদি কিছুই মানেন না। আর ঈশ্বরকে জানা grandest of all sciences (শ্রেষ্ঠ বিজ্ঞান) এর জন্য ইনি health risk (শরীর নষ্ট হয় হউক, এরূপ মনের ভাব) কর্‌বেন না?

ডাক্তার। যত religious reformer (ধর্মাচার্য্য) হয়েছে, Jesus (যীশু), Chaitanya (চৈতন্য), Buddha (বুদ্ধ) Mohammed (মহম্মদ) শেষে সব অহঙ্কারে পরিপূর্ণ, বলে 'আমি যা বল্লুম, তাই ঠিক'! এ কি কথা।

গিরীশ (ডাক্তারের প্রতি)। মহাশয়, সেই দোষ আপনারও হ'চ্ছে! আপনি একলা তাদের সকলের অহঙ্কার আছে, এ দোষ ধরাতে ঠিক সেই দোষ আপনারও হচ্ছে। [ডাক্তার নীরব হইলেন।

নরেন্দ্র (ডাক্তারের প্রতি) We offer to him worship bordering on Divine Worship (এঁকে আমরা পূজা করি—সে পূজা ঈশ্বরের পূজার প্রায় কাছাকাছি।)

ঠাকুর শ্রীরামকৃষ্ণ আনন্দে বালকের ন্যায় হাসিতেছেন।

# শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত—পরিশিষ্ট।

## বরাহনগর মঠ।

আজ সোমবার ৯ই মে ১৮৮৭, জ্যৈষ্ঠ শুক্লা-দ্বিতীয়া তিথি। নরেন্দ্রাদি ভক্তেরা মঠে আছেন। শরৎ,বাবুরাম ও কালী শ্রীক্ষেত্রে গিয়াছেন। নিরঞ্জন মাকে দেখিতে গিয়াছেন। মাষ্টার আসিয়াছেন।

খাওয়া দাওয়ার পর মঠের ভাইরা একটু বিশ্রাম করিতেছেন। গোপাল ('বুড় গোপাল') গানের খাতাতে গান নকল করিতেছেন।

বৈকাল হইল। রবীন্দ্র উন্মত্তের ন্যায় আসিয়া উপস্থিত। শুধু পা, কালা পেড়ে কাপড় আধখানা পরা। উন্মাদের চক্ষের ন্যায় তাঁহার চক্ষের তারা ঘুরিতেছে। সকলে জিজ্ঞাসা করিলেন, কি হইয়াছে? রবীন্দ্র বলিলেন, একটু পরে সমস্ত বলিতেছি। আমি আর বাড়ী ফিরিয়া যাইব না, আপনাদের এখানেই থাকিব। সে বিশ্বাসঘাতক। বলেন কি মহাশয়, পাঁচ বছরের অভ্যাস,মদ—তার জন্য ছেড়েছি! আট মাস হলো ছেড়েছি। সে কিনা বিশ্বাসঘাতক! মঠের ভাইরা সকলে বলিলেন, "তুমি ঠাণ্ডা হও। কিসে ক'রে এলে?"

রবীন্দ্র। আমি কলিকাতা থেকে বরাবর শুধু পায়ে হেঁটে এসেছি! ভক্তেরা জিজ্ঞাসা করিলেন, "তোমার আর আধখানা কাপড় কোথা গেল?" রবীন্দ্র বলিলেন, সে আসবার সময় টানাটানি করলে, তাই আধখানা ছিঁড়ে গেল। ভক্তেরা বলিলেন, তুমি গঙ্গা স্নান ক'রে এসো; এসে ঠাণ্ডা হও। তারপর কথাবার্ত্তা হবে!

রবীন্দ্র কলিকাতার একটী অতি সম্ভ্রান্ত কায়স্থবংশে জন্মগ্রহণ করিয়াছেন। বয়ক্রম ২০।২১ বৎসর হইবে। ঠাকুর শ্রীরামকৃষ্ণকে দক্ষিণেশ্বর কালীবাড়ীতে দর্শন করিয়াছিলেন। এবং তাঁহার বিশেষ কৃপা-ভাজন হইয়াছিলেন। একবার তিন রাত্রি তাঁহার কাছে বাস করিয়াছিলেন। স্বভাব অতি মধুর ও কোমল। ঠাকুর খুব স্নেহ করিয়াছিলেন,কিন্তু বলিয়াছিলেন,'তোর কিন্তু দেরী হবে,এখন তোর একটু ভোগ আছে। এখন কিছু হবে না। যখন ডাকাত পড়ে,তখন

ঠিক সেই সময় পুলিশে কিছু করতে পারে না। একটু থেমে গেলে তবে পুলিশ এসে গ্রেপ্তার করে।' আজ রবীন্দ্র বারাঙ্গনার মোহে পড়িয়াছেন! কিন্তু অন্য সকল গুণ আছে। গরীবের প্রতি দয়া, ঈশ্বর চিন্তা, এ সমস্ত আছে। বেশ্যাকে বিশ্বাসঘাতক মনে করিয়া অন্ধ বস্ত্রে মঠে আসিয়াছেন। সংসারে আর ফিরিবেন না, এই সঙ্কল্প।

রবীন্দ্র গঙ্গাস্নানে যাইতেছেন। পরামাণিকের ঘাটে যাইবেন। একটি ভক্ত সঙ্গে যাইতেছেন। তাঁহার বড় সাধ যে, ছেলেটির সাধু-সঙ্গে চৈতন্য হয়। স্নানের পর তিনি রবীন্দ্রকে ঘাটের নিকটস্থ শ্মশানে লইয়া গেলেন। তাঁহাকে মৃতদেহ দর্শন করাইতে লাগিলেন। আর বলিলেন, "এখানে মঠের ভাইরা মাঝে মাঝে একাকী এসে রাত্রে ধ্যান করেন। এখানে আমাদের ধ্যান করা ভাল। সংসার যে অনিত্য, তা বেশ বোধ হয়।" রবীন্দ্র সেই কথা শুনিয়া ধ্যানে বসিলেন। ধ্যান বেশীক্ষণ করিতে পারিলেন না। মন অস্থির রহিয়াছে।

উভয়ে মঠে ফিরিলেন। ঠাকুরঘরে উভয়ে ঠাকুরকে প্রণাম করিলেন। ভক্তটী বলিলেন, এই ঘরে মঠের ভাইরা ধ্যান করেন। রবীন্দ্রও একটু ধ্যান করিতে বসিলেন। কিন্তু ধ্যান বেশীক্ষণ হইল না।

মণি। কি, মন কি বড় চঞ্চল? তাই বুঝি উঠে পড়লে? তাই বুঝি ধ্যান ভাল হ'ল না।

রবীন্দ্র। আর যে সংসারে ফিরিব না তা নিশ্চিত। তবে মনটা চঞ্চল বটে।

মণি ও রবীন্দ্র মঠের এক নিভৃত স্থানে দাঁড়াইয়া আছেন। মণি বুদ্ধ দেবের গল্প করিতেছেন। দেবকন্যাদের একটী গান শুনে বুদ্ধদেবের প্রথমে চৈতন্য হয়েছিল। আজকাল মঠে বুদ্ধচরিত ও চৈতন্য-চরিতের আলোচনা সর্ব্বদাই হয়। মণি সেই গান গাহিতেছেন।

গান। জুড়াইতে চাই কোথায় জুড়াই, কোথা হ'তে আসি কোথা ভেসে যাই। ফিরে ফিরে আসি কত কাঁদি হাসি, কোথা যাই সদা ভাবি গো তাই।

রাত্রে নরেন্দ্র, তারক ও হরীশ—কলিকাতা হইতে ফিরিলেন, আসিয়া বলিলেন, উঃ খুব খাওয়া হয়েছে! তাঁহাদের কলিকাতায় কোন ভক্তের বাড়ীতে নিমন্ত্রণ হইয়াছিল।

নরেন্দ্র ও মঠের ভাইরা, মাষ্টার, রবীন্দ্র ইত্যাদি এঁরাও, দানাদের ঘরে বসিয়া আছেন। নরেন্দ্র মঠে আসিয়া সমস্ত কথা শুনিয়াছেন।

[ সন্তপ্তজীব ও নরেন্দ্রের উপদেশ। ]

নরেন্দ্র গাহিতেছেন।

গীতচ্ছলে যেন রবীন্দ্রকে উপদেশ দিতেছেন।

গান। ছাড় মোহ ছাড় ছাড়রে কুমন্ত্রণা, জান তাঁরে তবে যাবে যন্ত্রণা।

নরেন্দ্র আবার গাইলেন—যেন রবীন্দ্রকে হিতবচন ব'লছেন—

পিলেরে অবধূত হো মাতুয়ারা পেয়ালা প্রেম হরি রসকারে।
বাল অবস্থা খেল গোঁয়াই, তরুণ ভয়ে নারী বশকারে,
বৃদ্ধ ভয়ো কফ বায়ুনে ঘেরা, খাট পড়া রহে শামসকারে।
নাভ কমলমে হ্যায় কস্তুরী, ক্যায়সে ভরম মিটে পশুকারে,
বিনা সৎগুরু নর অ্যাসাহি ঢোঁড়ে, জ্যেসা মৃগ্ ফিরে বনকারে।

কিয়ৎক্ষণ পরে মঠের ভাইরা কালীতপস্বীর ঘরে বসিয়া আছেন। গিরীশের বুদ্ধচরিত ও চৈতন্যচরিত দুইখানি নূতন পুস্তক আসিয়াছে। নরেন্দ্র, শশী, রাখাল, প্রসন্ন, মাষ্টার ইত্যাদি বসিয়া আছেন। নূতন মঠে আসা পর্য্যন্ত শশী এক মনে দিনরাত ঠাকুরের পূজাদি সেবা করেন। তাঁহার সেবা দেখিয়া সকলে অবাক্ হইয়াছে। ঠাকুরের অসুখের সময় তিনি রাতদিন যেরূপ তাঁহার সেবা করিয়াছেন, আজও সেইরূপ অনন্যমন, একভক্তি হইয়া সেবা করিতেছেন।

মঠের একজন ভাই বুদ্ধচরিত ও চৈতন্যচরিত পড়িতেছেন। সুর করিয়া একটু ব্যঙ্গভাবে চৈতন্যচরিতামৃত পড়িতেছেন। নরেন্দ্র বইখানি কাড়িয়া লইলেন। বলিলেন, "এই রকম ক'রে ভাল জিনিসটা মাটি করে?' নরেন্দ্র নিজে চৈতন্যদেবের প্রেমবিতরণ কথা পড়িতেছেন।

মঠের ভাই। আমি বলি, কেউ কাককে প্রেম দিতে পারে না।

নরেন্দ্র। আমায় পরমহংস মহাশয় প্রেম দিয়েছেন।

মঠের ভাই। আচ্ছা, তুমি কি তাই পেয়েছ?

নরেন্দ্র। তুই কি বুঝ্‌বি? তুই Servant Class (ঈশ্বরের সেবকের থাক্)। আমার সবাই পা টিপ্‌বে। শরতা মিত্তির আর

দেসো পর্য্যন্ত। (সকলের হাস্য।) তুই মনে করছিস বুঝি যে সব তুই বুঝিছিস? (হাস্য) লে তামাক সাজ্। (সকলের হাস্য)

মঠের ভাই। সাজ—বো—না —(সকলের হাস্য)।

মাষ্টার (স্বগতঃ)। ঠাকুর শ্রীরামকৃষ্ণ মঠের ভাইদের অনেকের ভিতর তেজ দিয়াছেন। শুধ নরেন্দ্রের ভিতর নয়। এ তেজ না থাকলে কি কামিনীকাঞ্চন ত্যাগ হয়।

## মঠের ভাইদের সাধন।

পর দিন মঙ্গলবার ১০ ই মে। আজ মহামায়ার বার। নরেন্দ্রাদি মঠের ভাইরা আজ বিশেষরূপে মার পূজা করিতেছেন। ঠাকুরঘরের সম্মুখে ত্রিকোণ যন্ত্র প্রস্তুত হইল, হোম হইবে। বলি পরে হইবে। তন্ত্রমতে হোম ও বলির ব্যবস্থা আছে। নরেন্দ্র গীতাপাঠ করিতেছেন।

মণি গঙ্গাস্নানে গেলেন। রবীন্দ্র ছাদের উপরে একাকী বিচরণ করিতেছেন। শুনিতেছেন, নরেন্দ্র স্তব করিয়া স্তব করিতেছেন—

ওঁ মনোবুদ্ধ্যহঙ্কার চিত্তানি নাহং, ন চ শ্রোত্রজিহ্বে ন চ ঘ্রাণনেত্রে,
ন চ ব্যোমভূমির্ন তেজো ন বায়ুশ্চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহং ॥
ন চ প্রাণসংজ্ঞো ন বৈ পঞ্চবায়ুর্ন বা সপ্তধাতুর্ন বা পঞ্চকোষঃ।
ন বাক্‌পাণিপাদং ন চোপস্থপায়ুশ্চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহং।
ন মে দ্বেষরাগৌ, ন মে লোভমোহৌ মদো নৈব মে নৈব মাৎসর্যভাবঃ।
ন ধর্ম্মো ন চার্থো ন কামো ন মোক্ষশ্চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহং
ন পুণ্যং ন পাপং ন সৌখ্যং ন দুঃখং, ন মন্ত্রো ন তীর্থং ন বেদা ন যজ্ঞাঃ।
অহং ভোজনং নৈব ভোজ্যং ন ভোক্তা, চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহং ॥

এইবার রবীন্দ্র গঙ্গাস্নান করিয়া আসিয়াছেন ভিজে কাপড়।

নরেন্দ্র (মণির প্রতি, একান্তে)। এই নেয়ে এসেছে, এবার সন্ন্যাস দিলে বেশ হয়। (মণি ও নরেন্দ্রের হাস্য)।

প্রসন্ন রবীন্দ্রকে ভিজে কাপড় ছাড়িতে বলিয়া তাঁহাকে একখান গেরুয়া কাপড় আনিয়া দিলেন।

নরেন্দ্র (মণির প্রতি)। এইবার ত্যাগীর কাপড় পরতে হবে।

মণি (সহাস্যে)। কি ত্যাগ? নরেন্দ্র। কামকাঞ্চনত্যাগ।

রবীন্দ্র গেরুয়া কাপড়খানি পরিয়া কালীতপস্বীর ঘরে গিয়া নির্জ্জনে বসিলেন। বোধ হয় একটু ধ্যান করিবেন।

# শ্রীরামকৃষ্ণ ভক্তসঙ্গে।

## শ্রীযুক্ত কেশব সেন ( ১৮৮১ ), ৺দেবেন্দ্র ঠাকুর, অচলানন্দ, শিবনাথ, হৃদয়, নরেন্দ্র, গিরীশ।

"প্রাণের ভাই শ্রীম, তোমার প্রেরিত শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত, চতুর্থ খণ্ড, কোজাগর পূর্ণিমার দিন পেয়ে আজ দ্বিতীয়বার শেষ করিছি। ধন্য তুমি। এত অমৃত দেশময় ছড়ালে। * * । ভাই, তুমি অনেকদিন হ'ল ঠাকুরের সঙ্গে আমার কি আলাপ হ'য়েছিল জানতে চেয়েছিলে। তাই জানাবার একটু চেষ্টা করি। কিন্তু আমি ত আর 'শ্রীম' মত কপাল করে আসিনি, যে শ্রীচরণ দর্শনের দিন, তারিখ, মুহূর্ত, আর শ্রীমুখনিঃসৃত সব কথা একেবারে ঠিক ঠিক লিখে রাখবো। যতদূর মনে আছে লিখে যাই, হয়ত, একদিনের কথা আর একদিনের বলে লিখে ফেলবো। আর কত ভুলে গেছি।

বোধ হয় ১৮৮১ সালের শারদীয় অবকাশের সময় প্রথম দর্শন। সে দিন কেশব বাবুর আসিবার কথা। আমি নৌকায় দক্ষিণেশ্বর গিয়া ঘাটে থেকে উঠে একজনকে জিজ্ঞাসা করিলাম, "পরমহংস কোথায়?" তিনি উত্তর দিকের বারাণ্ডায় তাকিয়া ঠেসান দেওয়া এক ব্যক্তিকে দেখিয়ে দিয়ে বল্লেন, 'এই পরমহংস।' কালাপেড়ে ধুতি পরা আর তাকিয়া ঠেসান দেওয়া দেখে আমি ভাবলাম, 'এ আবার কি রকম পরমহংস?' কিন্তু দেখলাম, দু'টি হাঁটু উঁচু ক'রে, আবার তাই দু'হাত দিয়ে বেষ্টন ক'রে আবাটিং হ'য়ে তাকিয়ায় ঠেসান দেওয়া হ'য়েছে। মনে হ'ল 'এঁর কখনও বাবুদের মত তাকিয়া ঠেসান দেওয়া অভ্যাস নাই, তবে বোধ হয় ইনিই পরমহংস হবেন।' তাকিয়ার অতি নিকটে তাঁহার ডান পাশে একটি বাবু ব'সে আছেন—শুনলাম তাঁর নাম রাজেন্দ্র মিত্র, যিনি বেঙ্গল গবর্মেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী হ'য়েছিলেন। আরও ডান দিকে কয়েকটি লোক বসে আছেন। একটু পরেই রাজেন্দ্র বাবুকে বল্লেন, 'দ্যাখো দিখিন কেশব আসছে কি না?' একজন একটু এগিয়ে ফিরে এসে বল্লেন, 'না'। আবার একটু শব্দ হ'তে বল্লেন:—"দ্যাখো, আবার দ্যাখো।" এবারও একজন দেখে এসে বল্লেন, 'না'। অমনি পরমহংসদেব হাসতে হাসতে বল্লেন, 'পাতের উপর পড়ে পাত, রাই বলে—ওই এল বুঝি প্রাণনাথ।' হ্যাঁ দ্যাখো, কেশবের চিরকালই কি এই রীত! আসে, আসে, আসে না।" কিছুকাল পরে সন্ধ্যা হয় হয় এমন সময় কেশব দলবল সহ এসে উপস্থিত।

এসে যেমন ভূমিষ্ঠ হ'য়ে ওঁকে প্রণাম করলেন, উনিও ঠিক তদ্রূপ ক'রে একটু পরে মাথা তুল্লেন, তখন সমাধিস্থ—বল্‌ছেন :—

"রাজ্যের কল্‌কাতার লোক জুটিয়ে নিয়ে এসেছেন—আমি কি না বক্তৃতা ক'র্‌বো ? তা আমি পারবো টারবো নি। করতে হয়, তুমি কর। আমি ও সব পার্‌বো নি।"

ঐ অবস্থায় একটু দিব্য হাসি হেসে বলছেন :—

"আমি তোমার খাবো দাবো থাকবো, আমি তোমার খাবো শোবো আর বাহ্যে যাবো। আমি ও সব পারবো নি।" কেশব বাবু দেখ্‌ছেন আর ভাবে ভরপুর হ'য়ে যাচ্ছেন, এক একবার ভাবের ভরে 'আঃ আ.' করছেন।

আমি ঠাকুরের অবস্থা দেখে ভাবছি, 'এ কি হ'ল ?' আর ত কখনও এমন দেখি নাই, আর সেরূপ বিশ্বাসী তাও' জানই।

সমাধি ভঙ্গের পর কেশব বাবুকে বল্লেন, "কেশব, একদিন তোমার ওখানে গেছলাম, শুনলাম তুমি বল্‌ছ, 'ভক্তিনদীতে ডুব দিয়ে সচ্চিদানন্দ সাগর গিয়ে পড়বো।' আমি তখন উপর পানে তাকাই যেখানে কেশব বাবুর স্ত্রী ও অন্যান্য স্ত্রীলোকগণ বসছিলেন, আর ভাবি তাহ'লে এঁদের দশা হবে কি ?' তোমরা গৃহী, একেবারে সচ্চিদানন্দ সাগরে কি ক'রে গিয়ে প'ড়বে ? সেই নেউলের মত, পেছনে বাঁধা ইট, কোন কিছু হ'লে কুলঙ্গায় উঠে ব'সলো, কিন্তু থাকবে কেমন ক'রে। ইঁটে টানে আর ধপ্‌ ক'রে নেবে পড়ে। তোমরাও একটু ধ্যান ট্যান করতে পার, কিন্তু ঐ দারাসুত ইঁট টেনে আবার নাবিয়ে ফেলে। তোমরা ভক্তিনদীতে একবার ডুব দেবে আবার উঠবে, আবার ডুব দেবে আবার উঠবে। এমনি চলবে। তোমরা একেবারে ডুবে যাবে কি ক'রে ?"

কেশব বাবু বল্লেন, "গৃহস্থের কি হয় না ? মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর ?"

পরমহংসদেব ' দেবেন্দ্র নাথ ঠাকুর, দেবেন্দ্র, দেবেন্দ্র,' দুই তিন বার ব'লে উদ্দেশে ক'বার প্রণাম করলেন, তার পর বল্লেন :—

"তা জানো, এক জনার বাড়ী দুর্গোৎসব হ'তো, উদয়াস্ত পাঁঠাবলি হ'তো কয়েক বৎসর পরে আর বলির সে ধমধাম নাই। একজন জিজ্ঞাসা ক'রলে 'মশাই, আজকাল যে আপনার বাড়ীতে বলির ধমধাম নাই ?' সে বল্লে, আরে ' এখন যে দাঁত প'ড়ে গেছে। দেবেন্দ্র ও এখন ধ্যান ধারণা করছে, তা করবেই ত। তা কিন্তু খুব মানুষ।

"ভাখো, যতদিন মায়া থাকে, ততদিন মানুষ থাকে ডাবের মত। নারকেল যতদিন ডাব থাকে, তার শেয়াপাতি তুলতে গেলেই সঙ্গে মালার একটুকু উঠে আসবেই। আর যখন মায়া শেষ হ'য়ে যায় তখন হয় ঝুনো। ঐ

শাঁস আর মালা পৃথক্ হ'য়ে যায়, তখন শাঁসটা ভিতরে ঢপর ঢপর করে। আত্মা হয় আলাদা আর শরীর হয় আলাদা। দেহটারসঙ্গে আর যোগ থাকে না।

"ঐ যে 'আমি'টে ওটাতেই বড মুস্কিল বাধায়। শালার 'আমি' কি যাবেই না? এই পোড়া বাড়ীতে অশ্বত্থ গাছ উঠেছে, খুঁড়ে ফেলে দাও আবার পরদিন দ্যাখো এক ফেকড়ী গজিয়েছে,—ঐ 'আমি' ও অমনি ধারা। পেঁয়াজের বাটী সাতবার ধোও শালার গন্ধ কি কিছুতেই যাবে নি?

কি ব'লতে ব'লতে কেশব বাবুকে বল্লেন:—'হ্যা কেশব, তোমাদের কলকাতায় বাবুরা নাকি বলে 'ঈশ্বর নাই'? বাবু শিঁড়ি দিয়ে উঠছেন, এক পা ফেলে আর এক পা ফেলতেই 'উঃ পাশে কি হ'লো' ব'লে অজ্ঞান। ডাক্ ডাক ডাক্তার ডাক' ডাক্তার আসতে আসতে হয়ে গেছে। আঁ। এঁরা, বলেন 'ঈশ্বর নাই?"

এক কি দেড় ঘণ্টা পরে কীর্ত্তন আরম্ভ হ'ল। এমন না দেখলাম যা বোধ হয় জন্ম জন্মান্তরেও ভুলব না। সকলে নাচতে লাগলেন, কেশবকেও নাচতে দেখলাম, মাঝখানে ঠাকুর, আর সবাই তাঁকে ঘিরে নাচছেন। নাচতে নাচতে একেবারে স্থির—**সমাধিস্থ**। অনেকক্ষণ এই ভাবে গেল। শুনতে শুনতে, দেখতে দেখতে বুঝলাম, 'এ পরমহংস বটে'।

আর একদিন, বোধ হয় ১৮৮১ সনে শ্রীরামপুরের কয়েকটী যুবক সঙ্গে নিয়ে গেছলাম। সে দিন তাঁদের দেখে বল্লেন:—'এঁরা এসেছেন কেন?"

আমি বল্লাম—"আপনাকে দেখতে।"

ঠাকুর—আমায় দেখবে কি? এরা সব বিল্ডিং টিল্ডিং দেখুক না?

আমি—এরা তা দেখতে আসে নাই, আপনাকে দেখতে এসেছে।

ঠাকুর—তবে এরা বুঝি চকমকির পাথর। ভিতরে আগুন আছে। হাজার বছর জলে ফেলে রাখো, যেমন ঠুকবে অমনি আগুন বেরবে। এরা বুঝি সেই জাতীয় জীব। আমাদের ঠুকলে আগুন বেরোয় কই?

আমরা এই শেষ কথা শুনে হাসলাম। সে দিন আর কি কি কথা হ'ল ঠিক মনে নাই। তবে 'আমির গন্ধ যায় না' আর কামিনীকাঞ্চন ত্যাগের কথাও যেন হ'য়েছিল।

আর একদিন গেছি। প্রণাম করে বসেছি, বল্লেন:—

"সেই যে কাক্ খুল্লে ফস্ ফস ক'রে উঠে, একটু টক্ একটু মিষ্টি, তার একটা এনে দিতে পার?" আমি বল্লাম—লেমনেড্? ঠাকুর বল্লেন—"আন না?" মনে হয় একটা এনে দিলাম। এ দিন যতদূর মনে পড়ে আর কেউ ছিল না। কয়েকটি প্রশ্ন করেছিলাম—"আপনার কি জাতিভেদ আছে।"

ঠাকুর—কই আর আছে? কেশব সেনের বাড়ী চড়চড়ী খেয়েছি, তা একদিনের কথা বলছি। একটা লোক লম্বা দাড়ীওয়ালা বরফ নিয়ে এসেছিল, তা কেমন খেতে ইচ্ছা হ'লো না। আবার একটু পরে একজন—তারই কাছ থেকে বরফ নিয়ে এল—ক্যাচড় ম্যাচড় ক'রে চিবিয়ে খেয়ে ফেল্লাম। তা জানো, জাতিভেদ আপনি খসে যায়। যেমন নারিকেল গাছ তাল গাছ বড় হয়, বাল্‌তো আপনি খসে পড়ে। জাতিভেদ তেমনি খ'সে যায়। টেনে ছিঁড়ো না, ঐ শালাদের মত।

আমি জিজ্ঞাসা করলাম—"কেশব বাবু কেমন লোক?"

ঠাকুর—ওগো, সে দৈবী মানুষ। আমি—আর ত্রৈলোক্য বাবু?
ঠাকুর—বেশ লোক, বেশ গান। আমি—শিবনাথ বাবু?

ঠাকুর—* * বেশ মানুষ, তবে তর্ক করে।

আমি—হিন্দুতে ও ব্রাহ্মতে তফাৎ কি? বল্লেন—তফাৎ আর কি? এইখানে রোসনচৌকি বাজে, একজন সানাইয়ের পোঁ ধরে থাকে, আর একজন তারই ভিতর 'রাধা আমার মান ক'রেছে,' ইত্যাদি রং পরং তুলে নেয়। ব্রাহ্মেরা নিরাকারের পোঁ ধ'রে ব'সে আছে আর হিন্দুরা রং পরং তুলে নিচ্ছে।

'জল আর বরফ—নিরাকার আর সাকার। যা জল তাই ঠাণ্ডায় বরফ হয়। জ্ঞানের গরমীতে বরফ জল হয়, ভক্তির হিমে জল বরফ হয়।

"সেই এক জিনিস, নানা লোকে নানা নাম করে। যেমন পুকুরের চার পাশে চার ঘাট। এ ঘাটের লোক জল নিচ্ছে জিজ্ঞাসা কর, ব'লবে 'জল'। ও ঘাটে যারা জল নিচ্ছে ব'লবে 'পানি'। আর এক ঘাটে 'ওয়াটার', আর এক ঘাটে 'অ্যাকোয়া'। জল ত একই।'

বারাণসে অচলানন্দ তীর্থাবধূতের সঙ্গে দেখা হ'য়েছিল বলাতে বল্লেন—সেই কোতরঙ্গের রামকুমার ত? আমি বল্লাম 'আজ্ঞা হাঁ'।

ঠাকুর। তাকে কেমন লাগলো। আমি। খুব ভাল লাগলো।
ঠাকুর। আচ্ছা সে ভাল, না আমি ভাল?

আমি। তাঁর সঙ্গে কি আপনার তুলনা হয়? তিনি পণ্ডিত, বিদ্বান লোক, আর আপনি কি পণ্ডিত জ্ঞানী? উত্তর শুনে একটু অবাক হ'য়ে চুপ করে রইলেন। এক আধ মিনিট পরে আমি বল্লাম:—"তা তিনি পণ্ডিত হ'তে পারেন আপনি মজার লোক। আপনার কাছে মজা খুব'

এইবার হেসে বল্লেন, "বেশ বলেছ, বেশ বলেছ, ঠিক বলেছ।"
আমায় জিজ্ঞাসা করলেন, "আমার পঞ্চবটী দেখেছ?" বল্লাম, আজ্ঞা হাঁ।

সেখানে কি কি করতেন তাও কিছু বল্লেন, সেই নানা ভাবের সাধনের কথা। ন্যাংটার কথাও বল্লেন। আমি জিজ্ঞাসা করলাম, "তাঁকে পাবো কি করে?"

উত্তর। ওগো সে ত চুম্বক লোহাকে যেমন টানে, তেমনই আমাদের টান্‌তেই আছে। লোহার গায়ে কাদা মাখা থাক্‌লেই লাগতে পাবে না। কাঁদতে কাঁদতে যেমন কাদা টুকু ধুয়ে যায় অমনি টুক্ করে লেগে যায়।

আমি ঠাকুরের উক্তি গুলি শুনে শুনে লিখ্‌ছিলাম, বল্লেন:—

"ন্যা ন্যাপা, সিদ্ধি সিদ্ধি কর্‌লে হবে না। সিদ্ধি আনো, সিদ্ধি ঘোঁটো, সিদ্ধি খাও।" * * * এর পর আমায় বল্লেন—

"তোমরা ত সংসারে থাকবে, তা একটু গোলাপী নেশা ক'রে থেকো। কাজ কর্ম্ম করছ অথচ নেশাটি লেগে আছে। তোমরা ত আর শুকদেবের মত হ'তে পারবে না—সে খেয়ে খেয়ে ন্যাংটো ভাংটো হ'য়ে পড়ে থাকবে।

"সংসারে থাকবে তো একখানি আমমোক্তারনামা লিখে দাও—বকলমা দিয়ে দাও। উনি যা হয় ক'রবেন। তুমি থাকবে বড়লোকের বাড়ীর ঝির মত। বাবুর ছেলে পুলেকে কত আদর করছে, নাওয়াচ্ছে, ধোয়াচ্ছে, খাওয়াচ্ছে যেন তারই ছেলে, কিন্তু মনে মনে জান্‌ছে, 'এ আমার নয়।' যেমন জবাব দিলে—বস্‌—আর কোন সম্পর্ক নাই।

"যেমন কাঁঠাল খেতে হ'লে হাতে তেল মেখে নিতে হয়, তেমনি ঐ তেল মেখে নিও, তা হ'লে আর সংসারে জড়াবে না, লিপ্ত হবে না।

এতক্ষণ মেজেয় বসে কথা হচ্ছিল, এখন তক্তোপোষের উপরে উঠে লম্বা হ'য়ে শুলেন। আমায় বল্লেন, "হাওয়া কর।" আমি হাওয়া ক'র্‌তে থাকলাম। চুপ করে রইলেন। একটু পরে বল্লেন, "বড্ড গরম গো, পাখাখানা একটু জলে ভিজিয়ে নাও না?" আমি বল্লাম, 'আবার শোক ত আছে দেখছি।' হেসে বল্লেন—"কেন থাকবে নি? কা—নো থাক্‌বে নি?" আমি বল্লাম, 'তবে থাক্ থাক্, খুব থাক্। সেদিন কাছে ব'সে যে সুখ পেয়েছি সে আর বলবার নয়।

শেষ বার—যে বারের কথা তুমি তৃতীয় খণ্ডে উল্লেখ করেছ—সেইবার আমার স্কুলের হেডমাষ্টারকে নিয়ে গেছলাম। তাঁর বি, এ, পাশ করার অব্যবহিত পরে। এইবার এই সে দিন তোমার সঙ্গে তার দেখা হয়েছে।

ওঁকে দেখেই বল্লেন—"আবার ইটি পেলে কোথায়? বেড়ে ত।"

"ওগো তুমি ত উকীল। উঃ বড় বুদ্ধি। আমায় একটু বুদ্ধি দিতে পার? তোমার বাবা যে সে দিন এসেছিলেন, এখানে তিন দিন ছিলেন।"

আমি জিজ্ঞাসা করলাম, "তাঁকে কেমন দেখলেন?"

বল্লেন—"বেশ লোক, তবে মাঝে মাঝে হিজিবিজি বকে।"

আমি বল্লাম, "আবার দেখা হ'লে হিজিবিজিটি ছাড়িয়ে দেবেন।"

একটু হাসলেন। আমি বল্লাম, "আমাদের গোটা কতক কথা শুনান।"

বল্লেন, "হৃদয়কে চেনো?" (হৃদয় মুখোপাধ্যায়)

আমি বল্লাম. "আপনার ভাগ্নে ত? আমার সঙ্গে আলাপ নাই।"

ঠাকুর। হৃদে ব'লতো, 'মামা' তোমার বুলিগুলি সব এক সময়ে ব'লে ফেলোনা। ফি বার এক বুলি কেন ব'লবে?' আমি বলতাম, তা তোর কি রে শালা? আমার বলি আমি লক্ষবার ঐ এক কথা বলবো, তোর কি রে?

আমি হাসতে হাসতে বল্লাম, "তা বটেই ত।"

কিঞ্চিৎ পরে ব'সে ব'সে ওঁ ওঁ করতে করতে গান ধরলেন—

**ডুব্ ডুব্ ডুব্ রূপসাগরে আমার মন।**

দুই এক পদ গাইতে গাইতেই, ডুব্ ডুব্ ডুব, বলতে বলতে ডুব্। সমাধি ভঙ্গ হলো, পাইচারি করতে লাগিলেন। ধুতি যা পরা ছিল তা দুই হাত দিয়ে টানতে টানতে একেবারে কোমরের উপর তুলেছেন, এদিক দিয়ে খানিকটে মেঝে ঝেঁটিয়ে যাচ্ছে, ও দিক দিয়ে খানিকটে অমনি পড়ছে। আমি আর আমার সঙ্গী টেপাটিপি করছি, আর চুপি চুপি বলছি 'ধুতিটি পরা হ'য়েছে ভালো, একটু পরেই 'ত্তর শালার ধুতি' ব'লে, ধুতিটে ফেলে দিলেন। দিয়ে দিগম্বর হয়ে পায়চারি করতে লাগলেন। উত্তর দিগ থেকে কার যেন ছাতা ও লাঠি আমাদের সম্মুখে এনে জিজ্ঞাসা করলেন—এ ছাতা লাঠি তোমাদের? আমি বল্লাম, "না'। অমনি বল্লেন, "আমি আগেই বুঝেছি, এ তোমাদের নয়। আমি ছাতা লাঠি দেখেই মানুষ বুঝতে পারি। সেই একটা লোক হাউ মাঁউ ক'রে কতকগুলো গিলে গেল, এ তারই নিশ্চয়।"

কিছুকাল পরে ঐ ভাবেই খাটের উত্তর পাশে পশ্চিমমুখো হ'য়ে ব'সে পড়লেন। বসেই আমায় জিজ্ঞাসা—"ওগো আমায় কি অসভ্য মনে করছ?"

আমি বল্লাম, না আপনি খুব সভ্য। আবার এ জিজ্ঞাসা করছেন কেন?

ঠাকুর। আরে শিবনাথ টিবনাথ অসভ্য মনে করে। ওরা এলে কোন রকমে একটা ধুতি টুতি জড়িয়ে বসতে হয়। গিরীশ ঘোষকে চেনো?

আমি। কোন গিরীশ ঘোষ? থিয়েটার করে যে?

ঠাকুর। হাঁ। আমি। দেখিনি কখনও, নাম জানি।

ঠাকুর। ভাল লোক। আমি। শুনি মদ খায় নাকি?

ঠাকুর। খাক না, খাক না, ক' দিন খাবে?

বল্লেন :—"তুমি নরেন্দ্রকে চেনো ?"

আমি। আজ্ঞা না।

ঠাকুর। আমার বড় ইচ্ছা, তার সঙ্গে তোমার আলাপ হয়। সে বি, এ, পাশ দিয়েছে, বিয়ে করেনি।

আমি। যে আজ্ঞা, আলাপ করবো।

ঠাকুর। আজ রাম দত্তের বাড়ী কীর্ত্তন হবে। সেইখানে দেখা হবে। সন্ধ্যার সময় সেইখানে যেও। আমি 'যে আজ্ঞা'। ঠাকুর। 'যাবে ত ? যেও কিন্তু।

আমি। আপনার হুকুম হ'লো, তা মানবো না ? অবিশ্যি যাবো।

ঘরে ছবি দেখান। দেখালেন পরে জিজ্ঞাসা করলেন, "বুদ্ধদেবের ছবি পাওয়া যায় ?

আমি। শুনতে পাই, পাওয়া যায়।

ঠাকুর। সেই ছবি একখানি তুমি আমায় দিও।

আমি। যে আজ্ঞা, যখন এবার আসবো নিয়ে আসবো।

আর দেখা হ'লো না। আর সে শ্রীচরণপ্রান্তে বসতে ভাগ্য ঘটে নাই।

সে দিন সন্ধ্যার সময় রামবাবুর বাড়ী গেলাম। নরেন্দ্রের সঙ্গে দেখা হ'ল। ঠাকুর একটি কামরায় তাকিয়া ঠেস দিয়ে বসেছেন, নরেন্দ্র তাঁর ডান পাশে। আমি সম্মুখে। নরেন্দ্রকে আমার সহিত আলাপ করতে বল্লেন।

নরেন্দ্র বল্লেন, আজ আমার বড় মাথা ধরেছে। কথা কইতে ইচ্ছা হচ্ছে না। আমি বল্লাম, "থাক, আর একদিন আলাপ হবে।

সেই আলাপ হয় ১৮৯৭ সালের মে কি জুন মাসে, আলমোড়ায়।

ঠাকুরের ইচ্ছা ত পূর্ণ হতেই হবে, তাই বারো বছর পরে পূর্ণ হল। আহা! সেই স্বামী বিবেকানন্দের সঙ্গে আলমোড়ায় কটা দিন কত আনন্দেই কাটাইয়াছিলাম। কখনও তাঁর বাড়ীতে কখন ও আমার বাড়ীতে, আর একদিন নির্জ্জনে তাঁকে নিয়ে একটি পর্ব্বতশৃঙ্গে। আর তার সঙ্গে পরে দেখা হয় নাই। ঠাকুরের ইচ্ছা পূর্ণ করতেই সে বারের দেখা।

ঠাকুরের সঙ্গেও মাত্র চার পাঁচ দিনের দেখা, কিন্তু ঐ অল্প সময়ের মধ্যেই এমন হ'য়েছিল যে তাকে ( ঠাকুরকে ) মনে হ'ত যেন এক ক্লাসে পড়েছি, কেমন বেয়াদবের মত কথা বলেছি, সম্মুখ থেকে সরে এলেই মনে হ'ত 'ওরে বাপরে! কার কাছে গেছলাম!' ঐ কদিনেই যা দেখেছি ও পেয়েছি তাতে জীবন মধুময় করে রেখেছে। সেই যে দিব্যামৃতবর্ষী হাসিটুকু, যতনে পেটরায় পুরে রেখে দিইছি। সে যে নিঃসম্বলের অক্ষয়সম্বল গো! আর সেই হাসিচ্যুত অমৃতকণায় আমেরিকা অবধি অমৃতায়িত হচ্ছে এই ভেবে "হৃষ্যামি চ মুহুর্মুহুঃ, নমামি চ পুনঃ পুনঃ।" আমারই যদি এত, [illegible] তুমি কেমন ভাগ্যবান।

